রমণীর পাণিগ্রহণ করিলেন। রাজবাহন বয়স্যগণকে না বলিয়া আসিয়াছিলেন। এক্ষণে নিতান্ত উন্মনা হইয়া তাঁহাদের সহ সাক্ষাৎ করিবারজন্য পাতাল হইতে প্রত্যাগমন করিলেন। আসিবার সময় মাতঙ্গ কৃতজ্ঞতার চিহ্নস্বরূপ কালিন্দী-দত্ত সেই মণিরত্ন তাঁহাকে প্রদান করিলেন, সে মণির গুণ, সঙ্গে থাকিলে ক্ষুৎ-পিপাসা-জনিত-ক্লেশলেশও হয় না। রাজবাহন বিন্ধ্যাটবী আসিয়া বন্ধুগণকে দেখিতে পাইলেন না। সুতরাং তাঁহাদিগের অন্বেষণার্থ ভূমণ্ডলে ভ্রমণ করিতে আরম্ভ করিলেন।

কিছুকাল পরে একদিন এক উদ্যানে উপস্থিত হইয়া বিশ্রাম করিতেছেন, এমন সময় দূর হইতে দেখিলেন, একপুরুষ যানারোহণে আসিতেছেন; তাঁহার সমবিব্যাহারে এক পরম সুন্দরী নারী রহিয়াছে সে রাজবাহনকে দেখিতে পাইয়াই যান হইতে অবতীর্ণ হইয়া নিরতিশয়-আনন্দ সহকারে অহো! চন্দ্রবংশের অবতংস প্রভু রাজবাহনের সহিত অকস্মাৎ সাক্ষাৎ হইল, কি ভাগ্য! এই বলিয়া তাঁহার চরণে প্রণত হইলেন। রাজবাহনতাঁহাকে দেখিয়া আহ্লাদে পুলকিত হইয়া অয়ে! সোমদত্ত আসিয়াছ, এই বলিয়া জিজ্ঞাসিলেন, সখে, বল দেখি, এতদিন কোথায় ছিলে? এখনই বা কোথায় যাইতেছ? এ রমণীই বা কে? সোমদত্ত, মিত্রদর্শনে সহর্ষ হইয়া সবিনয়ে আপনবিবরণ বলিতে আরম্ভ করিলেন।

---

## তৃতীয় উচ্ছ্বাস (সোমদত্ত-চরিত।)

দেব, আপনার অন্বেষণার্থ ভ্রমণ করিতে করিতে সাতিশয়তৃষার্ত্ত হইয়া এক নদীকূলে উপস্থিত হইলাম, এবং অধোদৃষ্টি হইয়া অঞ্জলি পূরিয়া জলপান করিতে জল মধ্যে অত্যন্ত উজ্জল এক রত্ন দেখিতে পাইলাম। দেখিয়াই গ্রহণ করিলাম। অনন্তর কিয়ৎ-দূর গমন করিয়া রবিতাপে নিতান্ত তাপিত হইয়া নিকটবর্ত্তী এক দেবতায়তনে বিশ্রামার্থ উপস্থিত হইয়া দেখিলাম, তথায় এক ব্রাহ্মণ অতিদীনদর্শন কতকগুলি শিশুসন্তানের সহ বসিয়া আছেন। জিজ্ঞাসিলাম, মহাশয়, আপনি কে? কিজন্য এরূপ দৈন্যভাবাপন্ন বেশে এই অরণ্যে বসিয়া আছেন? তিনি বলিলেন,

মহাশয়, আমি অতিদরিদ্রব্রাহ্মণ, এই দেশে ভিক্ষা করিয়া এই মাতৃহীন সন্তানগুলি প্রতিপালন করি। এই মন্দিরই আমার বাসস্থান। সেই মন্দিরের অনতিদূরে এই শিবির সংস্থাপিত দেখিয়া তাহাকে তাহার বিবরণ জিজ্ঞাসিলাম। তিনি বলিতে লাগিলেন।

মহাশয়, এই দেশের অন্তঃপাতী পাটলী নামে এক নগরী আছে। তথাকার রাজার নাম বীরকেতু। তাঁহার কন্যার রূপলাবণ্যের কথা শুনিয়া, লাট দেশের রাজা মত্তকাল, তাহার পাণিগ্রহণের অভিলাষী হইয়া বীরকেতুর নিকট পুনঃ পুনঃ সেই কন্যা প্রার্থনা করেন। কিন্তু বীরকেতু তাঁহার প্রার্থনা পরিপূরণে সম্মত না হওয়ায় মত্তকাল সসৈন্যে আসিয়া পাটলী অবরোধ করিলেন। বীরকেতু ভীত হইয়া অগত্যা তাঁহাকেই কন্যারত্ন উপহার দিলেন। মত্তকাল কন্যারত্ন-লাভে হৃষ্ট হইয়া স্বদেশে প্রতিগমন করিতেছেন, মৃগয়ার্থ কটক এই স্থানে সন্নিবেশিত করিয়া রহিয়াছেন। ইহার কিঞ্চিৎ পশ্চাতে বীরকেতুর মন্ত্রী মানপাল সসৈন্যে শিবির স্থাপন করিয়া রহিয়াছেন। মত্তকাল বলপূর্ব্বক প্রভুর কন্যারত্ন হরণ করিয়াছে, কোনরূপে যদি তাহাকে পরাভব করিয়া কন্যা প্রত্যাহরণ করিতে পারেন, এই তাহার আন্তরি অভিলাষ। আমি ব্রাহ্মণের নিকট এই সংবাদ পাইয়া তাঁহার উপর পরম পরিতুষ্ট হইলাম। এবং ব্রাহ্মণ বিদ্বান্, বৃদ্ধ, নির্ধন, ও বহু-সন্তানযুক্ত অতএব দানের যোগ্যপাত্র, এই মনে করিয়া সেই রত্নটী তাঁহাকে দিলাম। তিনি রত্ন পাইয়া আহ্লাদে পুলকিত হইয়া তথা হইতে প্রস্থান করিলেন। আমি নিতান্ত শ্রান্ত হইয়াছিলাম, তথায় নিদ্রিত হইলাম। ক্ষণকাল পরে নিদ্রাভঙ্গে দেখিলাম সেই ব্রাহ্মণকে পশ্চাদ্বদ্ধ করিয়া কতগুলা পুরুষ আসিতেছে। তাহারা আসিয়াই ব্রাহ্মণকে ছাড়িয়া আমাকে ধরিয়া লইয়া চলিল। পরে কারাগারে বদ্ধ করিয়া, এই তোমার বন্ধুবর্গ রহিয়াছেন, এই বলিয়া চলিয়া গেল। আমি তখন কি করি, কিছুই না বুঝিতে পারিয়া, কারাবাসী পুরুষদিগকে জিজ্ঞাসিলাম, কিজন্য তোমরা এই বন্ধনে রহিয়াছ? তাহারা বলিল, মহাশয়, আমরা মানপালের অনুচর। প্রভুর নিদেশে কন্যাপহারক মত্তকালের নিধনার্থ সুরঙ্গ কাটিয়া তাহার গৃহে প্রবেশ করিয়াছিলাম।

কিন্তু তথায় সেনা থাকাতে কতকগুলিরত্ন হরণপূর্ব্বক মহারণ্যে পলায়ন করিলাম। পরদিন তাহার অনুচরবর্গ অনেক অনুসন্ধানপূর্ব্বক আমাদিগকে ধরিয়া আনিয়া সকলরত্ন গ্রহণ করিল। কেবল একটি রত্ন না পাইয়া এইরূপে বদ্ধ করিয়া রাখিয়াছে। আমি তখন বুঝিলাম নদীজলে যে রত্ন পাইয়া ব্রাহ্মণকে দিয়াছিলাম, তাহা সেই রত্নই হইবে। পরে তাহাদিগকে তাহার বৃত্তান্ত বলিয়া আপন নাম ধামের পরিচয় দিয়া তাহাদের সহিত বন্ধুত্ব করিলাম। অর্দ্ধরাত্রসময়ে আপনার ও তাহাদের শৃঙ্খলভঙ্গ করিয়া, নিদ্রিতদ্বারপালগণের অস্ত্রসমূহ অপহরণকরিয়া বহির্গত হইলাম। এবং অভিমুখাগতপুররক্ষীদিগকে বিক্রমে পরাভব করিয়া মানপাল-শিবিরে প্রবেশ করিলাম। মানপাল নিজ কিঙ্করগণের নিকট আমার পরিচয় পাইয়া এবং পরাক্রমের কথা শুনিয়া আমাকে সাতিশয় সম্মান করিলেন। পর দিন প্রত্যুষে মত্তকালের প্রেরিত পুরুষেরা আসিয়া বলিল "আমাদের প্রভুর গৃহে চৌরেরা সন্ধিখননপূর্ব্বক নানাবিধ রত্ন হরণ করিয়া তোমার শিবিরে আসিয়াছে অতএব তাহাদিগকে সমর্পণ কর, নতুবা বহু অনর্থ ঘটিবে।" মানপাল আমারই সাহসে সাহসিত হইয়া পৌরুষবাক্যে বলিলেন, আমি তোমাদের প্রভুর আজ্ঞানুবর্ত্তী নহি, যাহারা আমার আশ্রয় লইয়াছে তাহাদিগকে কখনও তোমাদের প্রভুর হস্তে সমর্পণ করিব না, তোমাদের প্রভু কি অনর্থ করিতে সমর্থ, করিতে বল। মানপালের এই সাহঙ্কার বাক্যে মত্তকাল ক্রোধোন্মত্ত হইয়া যুদ্ধ করিতে আসিলেন। মানপালও সজ্জিত হইয়া যুদ্ধার্থ নির্গত হইলেন। আমি তৎকালে মানপালের নিকট নানাবিধ অস্ত্র শস্ত্র গ্রহণ করিয়া একাকীই শত্রুসত্ত্ব সংহার করিলাম। আমারই ভুজবলে বহুবিধ অশ্বগজাদি মানপালের হস্তগত হইল। তাহাতে তিনি পরমানন্দিত হইয়া আমার সাতিশয় গৌরব করিতে লাগিলেন। রাজা বীরকেতু আমাকে এই অদ্ভুত ব্যাপারের কারণ জানিয়া, আমার পরাক্রম-শ্রবণে বিস্মিত হইলেন, এবং আত্মীয় বন্ধু বান্ধবের সম্মতিক্রমে শুভ দিনে আমার সহিত নিজ নন্দিনীর বিবাহ দিলেন। সেই বধি আমি যুবরাজ হইয়া এই বামলোচনার সহিত পরমসুখে দিনাতিপাত করিতেছি। কেবল বন্ধুবিচ্ছেদ-

যাতনায় নিরতিশয় কাতর ছিলাম। সম্প্রতি এক সিদ্ধপুরুষ আমাকে উপদেশ দেন, মহাকালনিবাসী মহেশ্বরের আরাধনা কর, করিলেই বন্ধুর-দর্শন পাইবে। এক্ষণে আমি সেই নিমিত্ত সস্ত্রীসক তথায় যাইতেছিলাম, না যাইতে যাইতেই আপনার শ্রীচরণ দর্শন পাইলাম। রাজবাহন, সোমদত্তের বিবরণ ও পরাক্রম শ্রবণ করিয়া যথেষ্ট প্রশংসা করিলেন। পরে বন্ধুর প্রার্থনানুসারে আদ্যোপান্ত আত্মবৃত্তান্ত বলিলেন। ইতিমধ্যে অকস্মাৎ তথায় পুষ্পোদ্ভবকে উপস্থিত দেখিয়া আনন্দাশ্রুপূর্ণনয়নে আলিঙ্গন করিয়া কহিলেন, পুষ্পোদ্ভব, তুমি একাকী কোথা হইতে আসিতেছ? পুষ্পোদ্ভব আত্মবৃত্তান্ত বলিতে লাগিলেন।

---

## চতুর্থ উচ্ছ্বাস (পুষ্পোদ্ভব-চরিত)।

দেব, আপনি ব্রাহ্মণের উপকারার্থ প্রস্থান করিলে, আমরা সকলে আপনার অন্বেষণের নিমিত্ত দেশে দেশে ভ্রমণ করিতে লাগিলাম। আমি নানা দেশ পর্য্যটন করিয়া এক দিন মধ্যাহ্নকালে নিতান্ত ক্লান্ত হইয়া এক অত্যুচ্চ পর্ব্বতের অধোভাগে গিয়া বিশ্রাম করিতে বসিলাম। ইতিমধ্যে সম্মুখভূমিভাগে একবার শূর্পাকৃতি একবার কূর্পাকৃতি এক মনুষ্যচ্ছায়া দেখিয়া ঊর্দ্ধে দৃষ্টি করিলাম। দেখিলাম পর্ব্বতের উপর হইতে এক মনুষ্য পতিত হইতেছে। সত্বর উত্থিত হইয়া তাহাকে শূন্যে শূন্যেই লুফিয়া ধরিলাম, এবং শীতলজলদ্বারা তাহার পতনজনিত মূর্চ্ছা ভঙ্গ করিয়া জিজ্ঞাসিলাম, তুমি কে? কিনিমিত্তই বা এইরূপে পতিত হইলে? তিনি বলিলেন, সৌম্য, আমি মগধ-নাথের মন্ত্রী পদ্মোদ্ভবের পুত্র। আমার নাম রত্নোদ্ভব। আমি বাণিজ্যার্থ কালযবনদ্বীপে উপনীত হইয়া এক বণিক তনয়াকে বিবাহ করিয়া কিয়দ্দিন তথায় বাস করি। কালক্রমে তাহার গর্ভসঞ্চার হইলে তাহার সহিত স্বদেশে আসিতে ছিলাম, সমুদ্রে যানভগ্ন হওয়ায়, সকলে জলমগ্ন হইলাম। আমি কোনরূপে কূল পাইলাম বটে, কিন্তু প্রাণসমা প্রিয়তমার বিয়োগে প্রাণ ধারণ করা ভার হইয়া উঠিল।

তখন এক সিদ্ধ পুরুষ বলিলেন, বহুকালবিলম্বে তুমি পুনর্ব্বার দয়িতাকে পাইবে। কিন্তু এক্ষণে ষোড়শবর্ষ অতীত হইল তথাপি পাইলাম না। সেই শোকে আমি প্রাণপরিত্যাগার্থ এই গিরিশৃঙ্গ হইতে পতিত হইয়াছি। দেব, প্রভু রাজহংসের নিকট আমি আপন জন্মবিবরণ অবগত হইয়াছিলাম। এক্ষণে তাঁহার এই বিবরণ শুনিয়া তাঁহাকে পিতা নিশ্চয় করিলাম। ইতিমধ্যে অকস্মাৎ স্ত্রীলোকের এইরূপ আর্ত্তনাদ কর্ণগোচর হইল "সিদ্ধপুরুষের আদেশ আছে অবশ্যই তোমার পুনর্ব্বার পতিপুত্রলাভ হইবে, জ্বলন্ত অনলে শরীর ত্যাগ করিও না"। আমি এই আর্ত্তনাদ শুনিয়া তাঁহাকে বলিলাম, আপনার সহিত অনেক কথা আছে, এই স্থানে একটু অপেক্ষা করুন, কি শব্দ হইতেছে, শুনিয়া আসি। এই বলিয়া দ্রুতপদে শব্দলক্ষ্যে কিয়ৎ দূর গমন করিয়া দেখিলাম, একটি ভদ্রজাতীয় স্ত্রীলোক অগ্নিপ্রবেশের উপক্রম করিতেছেন, নিকটবর্ত্তিনী এক বৃদ্ধা তাঁহাকে নিষেধ করিতেছে। আমি সেই স্ত্রীলোককে অগ্নি-কুণ্ডের নিকট হইতে পিতার নিকট লইয়া আসিলাম। এবং বৃদ্ধাকে জিজ্ঞাসিলাম কিজন্য তোমাদের এরূপ দুরবস্থা ঘটিয়াছে বল। বৃদ্ধা করুণবচনে বলিতে লাগিলেন, বৎস, ইনি কালযবনদ্বীপের কালগুপ্ত-বণিকের কন্যা। মগধরাজের মন্ত্রিনন্দন রত্নোদ্ভব ইহাঁর স্বামী। উভয়ে সমুদ্র-পথে আসিতেছিলেন, দুর্ভাগ্যবশতঃ যানভঙ্গ হওয়াতে সকলেই জলমগ্ন হইলেন। ইনি আমার সহিত এক ফলক অবলম্বন করিয়া তীরে উঠিলেন। তখন পূর্ণগর্ভবতী ছিলেন, তাই সেই তীরভূমিতেই একটি পুত্র প্রসব করিয়া মূর্চ্ছিত হইয়া পড়িলেন। তখন আমি সন্তানটি লইয়া লোকালয় অন্বেষণ করিতে গমন করিলাম। পথিমধ্যে এক বন্য হস্তী দেখিয়া অতিশয় ভীত হইলাম। যেমন পলায়ন করিব, সন্তানটি হস্ত হইতে ভ্রষ্ট হইল। হস্তী অবিলম্বেই সন্তানটি লইয়া প্রস্থান করিল। আমি রোদন করিতে করিতে ইহাঁর নিকট প্রত্যাগত হইয়া দেখিলাম, ইহাঁর চৈতন্য হইয়াছে, পরে আমার মুখে পুত্রের বিবরণ শুনিয়া অত্যন্ত রোদন করিতে লাগিলেন। এমন সময় এক সিদ্ধ পুরুষ আসিয়া বলিলেন, ষোড়শ বৎসরের পর ইনি পতি ও পুত্র

প্রাপ্ত হইবেন। সেই আশায় এতকাল পুণ্যাশ্রমে থাকিয়া প্রাণ ধারণ করিয়াছিলেন। এক্ষণে আর বিরহযন্ত্রণা সহ্য করিতে না পারিয়া অগ্নিপ্রবেশ করিতেছিলেন, তুমি ধরিয়া আনিলে। এই বৃত্তান্ত শ্রবণে আমি তাঁহাকে জননী বুঝিতে পারিয়া চরণে প্রণাম করিলাম, এবং আপন বিবরণ সমস্ত বলিলাম। তখন আমার পিতা একসময়ে স্ত্রী ও পুত্র পাইয়া এবং মাতা পতিপুত্র পাইয়া আনন্দার্ণবে মগ্ন হইলেন। পিতা আমাকে জিজ্ঞাসিলেন, রাজা রাজহংস এক্ষণে কি অবস্থায় আছেন? আমি মহারাজ রাজহংসের রাজ্যভ্রংশপ্রভৃতি সমুদয় বৃত্তান্ত বর্ণন করিলাম। তারপর তাহাদিগকে এক আশ্রমে রাখিয়া পুনর্ব্বার আপনার অন্বেষণার্থ বাহির হইলাম। বিন্ধ্যাটবীমধ্যে এক স্থানে উপস্থিত হইয়া নানাবিধ চিহ্ন দেখিতে পাইলাম। দেখিয়া মনে হইল, অতিপ্রাচীনকালে তথায় এক বর্দ্ধিষ্ণু নগর, ছিল, এক্ষণে বন হইয়া গিয়াছে। ভাগ্যক্রমে আমি সেই স্থানে বিস্তর অর্থ পাইলাম। পরে উজ্জয়িনী নগরবাসী চন্দ্রপালনামক বণিক বিন্ধ্যারণ্যসান্নিধ্যে কটক স্থাপন করিয়া আছেন শুনিয়া, তথায় উপস্থিত হইলাম, তাহার সহ বন্ধুত্ব করিয়া সেই রাশীকৃতধন লইয়া তাঁহার সমভিব্যাহারে উজ্জয়িনীনগরে গমন করিলাম। পরে পিতা মাতাকেও তথায় আনাইলাম। চন্দ্রপালের পিতা বন্ধুপাল, আমার পিতাকে লইয়া মালবনাথ মানসারের সহিত সাক্ষাৎ করাইয়া দিলেন, এবং মালব নাথের মতানুসারে উজ্জিয়নীনগরে গৃহ নির্ম্মাণ করিয়া বাস করিতে লাগিলাম।

আবার আপনার অন্বেষণে যাইতে উদ্‌যোগ করিতেছি, তখন বন্ধুপাল বলিলেন “আমি জ্যোতিষগণনাজানি, গণনা করিয়া তোমার বন্ধুর সহ সাক্ষাৎ হইবার উপায় বলিয়া দিব, তুমি এক্ষণে বৃথা ভ্রমণে ক্ষান্ত হও।” আমি তাঁহার বচনে বিশ্বাস করিয়া নিবৃত্ত হইলাম। একদিন বালচন্দ্রিকা নামে এক শ্রেষ্ঠীতনয়াকে হঠাৎ দেখিতে পাইলাম। তিনি মালবনাথের দুহিতা অবন্তিসুন্দরীর সহচরী। তাঁহার রূপলাবণ্য দেখিয়া আমার চিত্ত নিতান্ত চঞ্চল হইল। তিনিও আমাকে দেখিয়া সাভিলাষনয়নে বার বার দেখিতে লাগিলেন। কিছু দিন পরে এক

সরসীতীরে ভ্রমণ করিতেছি, হঠাৎ তদীয় বালচন্দ্রিকা আসিয়া উপস্থিত হইল। তাঁহার বদন-সুধাকর মলিন, দেখিয়া জিজ্ঞাসিলাম, অয়ি সুমুখি, তোমাকে ম্লানবদন দেখিতেছি কেন? তিনি সেই নির্জ্জন স্থানে নির্লজ্জভাব অবলম্বন করিয়া আমাকে বলিতে লাগিলেন। সৌম্য, মালবনাথ মানসার বৃদ্ধ হইয়াছেন, স্বয়ং রাজ্য রক্ষায় অক্ষম হইয়া রাজকুমার দর্পসারকে এই উজ্জয়িনীরাজ্য রক্ষার ভার অর্পণ করেন। কিন্তু দর্পসার কেবল উজ্জয়িনীর রাজত্বে পরিতৃপ্ত না হইয়া, সসাগরা ধরণীর একাধিপত্যের অভিলাষী হন। এই অভিলাষ সিদ্ধি করিবার জন্য আপন পিতৃষস্রার ভ্রাতা চণ্ডবর্ম্মা ও দারুবর্ম্মা এই দুইয়ের প্রতি উজ্জয়িনী শাসনের ভার দিয়া, রাজরাজ পর্ব্বতে তপস্যা করিতে গিয়াছেন। সেই হইতে চণ্ডবর্ম্মা এই রাজ্য শাসন করিতেছেন। কিন্তু দারুবর্ম্মা রাজকার্য্যপর্য্যালোচনা পরিত্যাগ করিয়া কেবল দুষ্কার্য্যপরায়ণ হইয়াছেন। একদিন আমাকে দেখিয়া আমার পাণিগ্রহণের ইচ্ছা প্রকাশ করিয়াছেন, কিন্তু আমি ক্ষণকালের জন্যও তাঁহার প্রতি অনুরক্ত নই। তোমাকে যে দিন দেখিয়াছি, সেই দিন হইতে তোমাতে আমার মন ও প্রাণ অর্পণ করিয়াছি। দুরাচার দারুবর্ম্মা পাছে আমার প্রতি বল প্রকাশ করে সেই ভয়ে এরূপ চিন্তিত হইয়াছি। যদি তুমি ইহার কোন সদুপায় বলিতে পার, তাহা হইলে মনোরথ পূর্ণ হয়। আমি বলিলাম, অবলে, দুরাচার দারুবর্ম্মার নিধনের এক উত্তম উপায় নির্ণয় করিয়াছি। আমার প্রতি যে তোমার এইরূপ প্রণয়-প্রবৃত্তি জন্মিয়াছে, সখীজনদ্বারা বিশেষভাবে অগ্রে তোমার পিতা-মাতার কর্ণগোচর কর। তাঁহারা আমার কুল শীল-বয়ঃ ও রূপ-দর্শনে অবশ্যই সন্তুষ্ট ও সম্মত হইবেন সন্দেহ নাই। পরে আত্মীয়স্বজন ও প্রতিবাসিগণ এবং সমস্ত পুরজনের নিকট এই কথা প্রচার করিয়া দাও, যে "বালচন্দ্রিকা ভূতাবিষ্ট হইয়াছে, যদি কোন ব্যক্তি ভূতের হস্ত হইতে ইহাকে মুক্ত করিতে পারেন, তবে তাঁহার সহ ইহার বিবাহ হইবে।" দারুবর্ম্মা এই ভূতাবেশের কথা শুনিয়া যদি ক্ষান্ত হয় ভাল। কিন্তু সে দুরাচার ক্ষান্ত হইবার নয়। অবশ্যই তোমাকে আপন গৃহে লইয়া গিয়া ভূতাবেশ-শান্তির চেষ্টা করিবে।

তাহা হইলে তুমি আমাকে গোপনে সংবাদ দিও। আমি তোমার সহচরীরূপ গ্রহণ করিয়া তোমার সহ তাঁহার ভবনে গমন করিব। পরে যাহা হয় দেখিতে পাইবে। বালচন্দ্রিকা আমার এই কথা শুনিয়া হৃষ্টান্তঃকরণে বারবার আমার প্রতি সতৃষ্ণনয়নে দৃষ্টিপাত করিতে করিতে প্রস্থান করিলেন। আমিও বাটী আসিলাম। কিছু দিন পরে বালচন্দ্রিকা দূতী দ্বারা আমার নিকট এই কথা বলিয়া পাঠাইলেন, "তুমি জামাতা হইবে শুনিয়া পিতা-মাতা পরম আহ্লাদিত হইয়াছেন। আর আমার ভূতাবিষ্টের কথা প্রচার হওয়াতে দারুবর্ম্মা ভগ্নোৎসাহ হয় নাই, আমাকে আপন ভবনে লইয়া গিয়া ভূতাবেশ-শান্তির চেষ্টা করিবেন স্থির করিয়াছেন। অদ্য প্রভাতে তাহার গৃহে যাওয়া হইবে। আমি দূতীমুখে সংবাদ পাইয়া স্ত্রীবেশধারণ করিলাম। সমস্ত অঙ্গে এপ্রকার নৈপুণ্যে বসন-ভূষণ বিন্যাস করিলাম, যে, নিত্যসঙ্গী ব্যক্তিরাও আমাকে দেখিয়া পুরুষ বলিয়া সন্দেহও করিতে পারিলেন না। অনন্তর যানারোহণে বালচন্দ্রিকার ভবনে গমন করিয়া পরে প্রদোষ-কালে তাহার সহচরী হইয়া দারুবর্ম্মার ভবনে যাত্রা করিলাম। বালচন্দ্রিকার ভূতাবেশের কথা নগরমধ্যে প্রচার হইয়াছিল। ভূতাবেশ-শান্তির কথা শুনিয়া অপর সাধারণ ব্যক্তিই কৌতুকাবিষ্ট হইয়া আমাদের সঙ্গে সঙ্গে দারুবর্ম্মার দ্বারে উপস্থিত হইল। আমরা দুইজনে দারুবর্ম্মার গৃহে প্রবিষ্ট হইলাম। দারুবর্ম্মা বালচন্দ্রিকাকে দেখিয়া একেবারে উন্মত্ত তুল্য হইয়া উঠিল, ভূতাবেশের কথা বিস্মৃত হইয়া তাহাকে নির্জ্জন গৃহে লইয়া চলিল। আমিও সঙ্গে সঙ্গে চলিলাম।

তারপর আমি গৃহপ্রবেশ করিয়াই, তাহার গলদেশ গ্রহণকরিয়া একবারে ভূমিশায়ী করিলাম এবং প্রচণ্ড প্রহারে ক্ষণকালমধ্যেই তাহার প্রাণসংহার করিয়া বিশৃঙ্খল বসন-ভূষণ যথাস্থানে সন্নিবিষ্ট করিয়া গৃহাঙ্গনে আসিয়া এই বলিয়া চীৎকার করিতে লাগিলাম "কুমার দারুবর্ম্মাকে যক্ষে সংহার করিল, তোমরা কে আছ শীঘ্র আসিয়া রক্ষা কর"। দ্বারস্থ লোকগণ আমার চীৎকার শুনিয়া হাহাশব্দে দ্রুতপদে ভবনে প্রবেশ করিয়া বলিতে লাগিল, হা! দারুবর্ম্মার কি দুর্ম্মতি, বালচন্দ্রিকার ভূতাবেশের

কথা জানিয়া শুনিয়াও কেন এমন কুকর্ম্ম করিলেন, আপন দোষেই আপনি প্রাণ হারাইলেন। লোকে এইরূপ কলরব করিতে লাগিল। আমি সেই অবসরে প্রিয়তমাকে লইয়া প্রস্থান করিলাম। কিছু দিন পরে বালচন্দ্রিকার পিতা সর্ব্বসমক্ষে সম্মানপূর্ব্বক আমাকে আহ্বান করিয়া কন্যা প্রদান করিলেন। তদবধি আমি সেই মনোহারিণী কামিনী লইয়া পরমসুখে কালহরণ করিতেছি। সম্প্রতি জ্যোতির্ব্বিদ্‌ বন্ধুপালের পরামর্শে এখানে আসিয়া আপনার চরণারবিন্দদর্শন করিতে পাইলাম। রাজ-বাহন পুষ্পোদ্ভবের বিবরণ শুনিয়া তাঁহার সাহসের যথেষ্ট প্রশংসা করিলেন, এবং তাঁহাকে আপনার ও সোমদত্তের বৃত্তান্ত বলিলেন। পরে সোম-দত্তকে বলিলেন, তুমি মহাকালেশ্বরের অর্চ্চনা সমাপন করিয়া প্রিয়তমাকে গৃহে রাখিয়া আইস, আমি এক্ষণে পুষ্পোদ্ভবের ভবনে গমন করিতেছি। এই বলিয়া পুষ্পোদ্ভবের সমভিব্যাহারে উজ্জয়িনীরাজধানী অবন্তিনগরে প্রবেশ করিলেন। পুষ্পোদ্ভব কেবল বন্ধুপালপ্রভৃতি কতিপয় বিশ্বস্ত বন্ধুর নিকট রাজবাহনের যথার্থ পরিচয় দিলেন। তাঁহারা পরিচয় পাইয়া কৃতার্থম্মন্য হইলেন, এবং রাজবাহনের রাজযোগ্য সেবা করিতে লাগিলেন। কিন্তু রাজবাহন, বন্ধুপালপ্রভৃতি কতিপয় ব্যক্তি ভিন্ন আর সমস্তের নিকট, আপন পরিচয় গোপন করিয়া, ব্রাহ্মণ বলিয়া পরিচয় দিলেন। এইরূপে রাজবাহন ছদ্মবেশে অবন্তিনগরে অবস্থিতি করিতে লাগিলেন।

---

## পঞ্চম উচ্ছ্বাস (অবন্তিসুন্দরীর পরিণয়)।

রাজবাহন অবন্তিনগরে অবস্থিতি করিতেছেন, বসন্তসময় উপস্থিত হইল। দক্ষিণপবন বিরহিজনহৃদয়ে মদনানল উদ্দীপিত করিতে লাগিল। পিককলরবে দিক্ সকল বাচাল হইয়া উঠিল। মানবতী যুবতীর মান সমূলে নির্ম্মূলিত হইল। এক দিন মালবরাজনন্দিনী অবন্তিসুন্দরী বিহার-মানসে প্রিয়সখী বালচন্দ্রিকা ও অন্তঃপুরসুন্দরীগণ সমভিব্যাহারে নগরের প্রান্তবর্ত্তী সুশোভন উপবনে উপস্থিত হইলেন। উপস্থিত হইয়া, সুরম্য-

সরোবর-তীরে সুশীতলরসাল-তরুতলে কুসুমচন্দনাদি নানাবিধ সামগ্রী বিন্যস্ত করিয়া মনোভবপূজায় মনোনিবেশ করিলেন। সেই দিন রাজবাহন পুষ্পোদ্ভব-সমভিব্যাহারে, বসন্তের সহিত কামদেবই যেন, অবন্তিসুন্দরী-সন্দর্শনাভিলাষে সেই উপবনপ্রদেশে প্রবেশ করিলেন। অভিনবপল্লব-মুকুলে সুশোভিত-রসালবৃক্ষে কোকিল মধুকরাদির মধুরধ্বনি শুনিতে শুনিতে ক্রমশঃ সুন্দরীসমাজসমীপে উপস্থিত হইলেন। দেখিলেন, মালবরাজকন্যা সাক্ষাৎ লক্ষ্মীর ন্যায় শোভা পাইতেছেন। ভাবিলেন, বুঝি মদনদেব. প্রিয়তমা রতির প্রীতিসম্পাদনার্থ, জগতের যাবতীয় ললিত পদার্থ লইয়া, একটি কাঞ্চনময়ী লীলাপুত্তলী নির্ম্মাণ করিয়া দিয়াছেন। ফলতঃ সেইরূপ সুন্দরী কখন কাহারও নয়নগোচর হয় নাই। অবন্তিসুন্দরী রাজবাহনকে দেখিয়া, মনে করিলেন বুঝি আমার আরাধনায় প্রীত হইয়া অনঙ্গদেব অঙ্গধারণপূর্ব্বক আগমন করিলেন এই ভাবিয়া, এক অনির্ব্বচনীয় ভাবান্তর প্রাপ্ত হইলেন। তাঁহার তখনকার সেই আশ্চর্য্য সৌন্দর্য্য দেখিয়া রাজবাহনের সাত্ত্বিক বিকার উপস্থিত হইল। নিতান্ত অধীর হইয়া সতৃষ্ণনয়নে বারবার তাঁহাকে দেখিতে লাগিলেন। অবন্তিসুন্দরী লজ্জায় তাঁহার সম্মুখে থাকিতে না পারিয়া, সখীজনের ব্যবধানে দণ্ডায়মান হইলেন, এবং সুকুমার রাজকুমারের প্রতি প্রীতিবিকসিতনয়নে অনুক্ষণ নিরীক্ষণ করিতে লাগিলেন। পঞ্চশর তাঁহাদিগের তাদৃশ-ভাবদর্শনে সাতিশয় উৎসাহ পাইয়াই যেন, তাঁহাদের হৃদয়ে ঘন ঘন শরনিক্ষেপ করিতে লাগিলেন। অবন্তিসুন্দরী মনে মনে ভাবিতে লাগিলেন, আহা! এমন অনিন্দ্য রূপত কখনই দেখি নাই। জানি না কোন্ সৌভাগ্যবতী এই পুরুষরত্নের মনোরঙ্গিনী হইয়াছেন। ইনি কোথা হইতে, কি নিমিত্ত, এখানে আসিয়াছেন, কিরূপে জানিব। ইঁহাকে দেখিয়া আমার মন কেন এমন চঞ্চল হইতেছে। তাঁহাদের পরস্পরের এইরূপ অনুরাগ দেখিয়া বালচন্দ্রিকা, সকলের সমক্ষে রাজনন্দনের যথার্থ পরিচয় দেওয়া অনুচিত মনে করিয়া, নগরস্থ সাধারণের বিদিত পরিচয়ই প্রদান করিলেন। ভর্ত্তৃদারিকে, এই দ্বিজকুমার সর্ব্বগুণাধার, যুদ্ধবিদ্যাবিশারদ, মণি-মন্ত্র-ওষধি প্রয়োগে চতুর, এবং দেবতার অনুগৃহীত; ইঁহাকে সমুচিত সমাদর

কর। বালচন্দ্রিকার মুখচন্দ্র-বিনির্গত এই বচনসুধায় অবন্তিসুন্দরী সাতিশয় সন্তুষ্ট হইলেন, এবং মদননিন্দ্যরূপী কুমারকে উপযুক্ত আসনে উপবেশন করাইয়া, সখী দ্বারা গন্ধপুষ্পতাম্বূলাদি প্রদান করিলেন। রাজবাহন মনে মনে ভাবিলেন "এই রমণী আমার পূর্ব্ব জন্মের জায়া যজ্ঞবতী হইবেন, নতুবা ইহাঁর প্রতি আমার মন কেন এমন অনুরক্ত হইতেছে। যাহা হউক সন্দেহ ভঞ্জন করা উচিত। তপোনিধির অনুগ্রহে আমরা উভয়েই জাতিস্মর হইয়া জন্মিয়াছি। এক্ষণে ইহাঁকে পূর্ব্ব জন্মের কথা স্মরণ করাইলে যদি ইহাঁরও সেই জন্মের কথা স্মরণ হয়, তাহা হইলে সংশয় দূর হইবে। রাজবাহন এইরূপ ভাবিতেছেন, এমনসময় যদৃচ্ছাক্রমে তথায় এক রাজহংস আসিয়া উপস্থিত হইল। রাজকন্যা উৎসুক হইয়া সখীকে হংস ধরিতে আদেশ করিলেন। রাজবাহন সময় বুঝিয়া বলিলেন "সখি, পূর্ব্বকালে শাম্ব নামে ভূপতির মহিষী যজ্ঞবতীর সহ জলক্রীড়ার্থ কমলাকরে গমন করেন। তথায় বিকসিতপদ্মমধ্যে এক রাজহংস নিদ্রিত রহিয়াছে দেখিলেন। কৌতুকাবিষ্ট হইয়া পদ্মমৃণালে তাহার চরণদ্বয় বদ্ধ করিয়া সহাস্যবদনে প্রিয়াকে বলিলেন, সুমুখি, আমি হংস বাঁধিয়া রাখিয়াছি, তুমি ইহাকে লইয়া ক্রীড়া কর। তখন সেই হংসরূপী তাপস শাম্বকে শাপ দিলেন, রাজন্! আমি এখানে সুখে তপস্যা করিতেছিলাম, তুমি আমাকে অকারণে অবমান না করিলে, এই পাপে তোমাকে প্রিয়াবিরহজন্যযন্ত্রণা ভোগ করিতে হইবে। শাপবাক্য শ্রবণে শাম্ব বিষণ্ণ-বদন হইয়া বিনয়বচনে বলিলেন, মহাশয়, আমি না জানিয়া কুকর্ম্ম করিয়াছি, অপরাধ ক্ষমা করুন। তাপস তাঁহার বিনয়ে সদয় হইয়া বলিলেন, যাহা বলিয়াছি মিথ্যা হইবে না, কিন্তু এ জন্মে না হইয়া জন্মান্তরে মাসদ্বয়মাত্র তোমার পদদ্বয় শৃঙ্খলবদ্ধ হইবে এবং প্রিয়াবিয়োগ দুঃখ ভোগ করিতে হইবে। পরে তিনি অনুগ্রহপূর্ব্বক তাঁহাদিগকে জাতিস্মর করিয়া দিলেন। অতএব হে বালচন্দ্রিকে, মরালবন্ধন করিও না। কুমারের এই কথা শুনিয়া রাজনন্দিনীর পূর্ব্ব বিবরণ স্মরণ হইল। তখন তিনি তাঁহাকে আপন প্রভু জানিতে পারিয়া সস্মিতবদনে বলিলেন, সৌম্য, শাম্ব রাজা রাজ্ঞী যজ্ঞবতীর প্রীতিসম্পাদনার্থই হংস বন্ধন করিয়াছিলেন। পণ্ডিত

লোকেরা অনুকূল কর্ম্মই করিয়া থাকেন। কন্যা ও কুমারও পূর্ব্ব জন্মের বিবরণ স্মরণ করিয়া পূর্ব্বাপেক্ষা অধিকতর অনুরাগ-সহকারে এই প্রকার আলাপ করিতেছেন, এমন সময়, মালবরাজমহিষী পরিজনগণের সহ উদ্যানে আগমন করিলেন। বালচন্দ্রিকা তাঁহাকে দূর হইতে দেখিয়া, রহস্যপ্রকাশভয়ে, হস্তসঙ্কেতে রাজবাহন ও পুষ্পোদ্ভবকে নিকটস্থ বৃক্ষ-বাটিকায় লুক্কায়িত হইতে বলিলেন। মানসারমহিষী তথায় কিয়ৎক্ষণ অবস্থান করিয়া গৃহে গমন করিলেন। অবন্তিসুন্দরীও জননীর অনুগামিনী হইলেন। গমনকালে কহিলেন "অহে রাজহংসকুল-তিলক! তুমি এই কেলিকাননে স্বেচ্ছাক্রমে বিহারবাসনায় আসিয়াছিলে, কিন্তু আমি তোমার কামনা পূর্ণ করিতে পারিলাম না, ইহাতে অন্য কিছু ভাবিও না।" অবন্তিসুন্দরী রাজহংসচ্ছলে রাজা রাজহংসনন্দন রাজবাহনকে এইরূপ সম্ভাষণ করিয়া সখীর সহিত প্রস্থান করিলেন। রাজকুমারী রাজকুমারকে পরিত্যাগ করিয়া গৃহে গমন করিলেন কিন্তু তাঁহার অন্তঃ-করণ কেবল রাজকুমার-চিন্তায় মগ্ন হইল। বিরহবেদনায় অত্যন্ত কাতর হইয়া, কৃষ্ণপক্ষের চন্দ্রকলার ন্যায়, দিন দিন ক্ষীণ হইতে লাগিলেন। আহার বিহার পরিহার করিয়া কেবল রহস্য-মন্দিরে সুশীতল পল্লবশয়নে কালযাপণ করিতে লাগিলেন। সখীগণ রাজকুমারীকে বিরহানলে অত্যন্ত তাপিত দেখিয়া নিরতিশয় দুঃখিত হইলেন। তাঁহার সন্তাপ-শান্তির জন্য শীতল জল, চন্দন, মৃণাল ও পদ্মপত্রের ব্যজন প্রভৃতি নানাবিধ বস্তু আহরণ করিলেন। কিন্তু ইহাতে তাপ নিবৃত্ত না হইয়া তপ্ততৈলে জলসেকের ন্যায়, দ্বিগুণ বৃদ্ধি হইয়া উঠিল। তখন তিনি বালচন্দ্রিকার প্রতি দৃষ্টিপাত করিয়া বলিলেন, সখি, কামদেবকে কুসু-মায়ুধ ও পঞ্চবাণ বলিয়া থাকে কিন্তু এ কথা সত্য নহে। কাম আমাকে বজ্রসম কঠোর অসংখ্য বাণে বিদ্ধ করিতেছে। সখি, এই সুশীতল পল্লব-শয্যা অগ্নিশিখার ন্যায় সন্তাপ দিতেছে, সুশীতল চন্দনলেপ গরল-প্রলেপের ন্যায় জ্বালা দান করিতেছে। সখি, তোমরা কেন আয়াস পাইতেছ, সেই হৃদয়বল্লভ রাজকুমার ভিন্ন আমার এ ব্যাধির উপশমের অন্য ঔষধ নাই। বালচন্দ্রিকা প্রিয়সখী অবন্তিসুন্দরীর এইরূপ বিলাপ-

বাক্য শুনিয়া নিতান্ত দুঃখিত হইলেন, মনে মনে বিবেচনা করিলেন, রাজনন্দিনীর যেরূপ অবস্থা দেখিতেছি, রাজবাহনকে শীঘ্র আনয়ন না করিলে ইহাঁর প্রাণরক্ষা ভার হইয়া উঠিবে। এই চিন্তা করিয়া অন্যান্য সহচরীকে রাজকুমারীর পরিচর্য্যায় নিযুক্ত করিয়া রাজবাহনের ভবনে উপস্থিত হইয়া দেখিলেন, তিঁনিও মদন-বেদনায় অধিকতর কাতর হইয়াছেন। প্রিয়বন্ধু পুষ্পোদ্ভবের সহ সেই প্রাণপ্রিয়ার কথা লইয়াই কালক্ষেপ করিতেছেন। রাজবাহন প্রিয়তমার প্রিয় সহচরী বালচন্দ্রিকাকে দেখিয়া পরম সন্তোষে সমাদর করিলেন, এবং প্রিয়তমার বিবরণ জিজ্ঞাসা করিলেন। বালচন্দ্রিকা রাজনন্দিনীর প্রেরিত পত্রিকা প্রদান করিয়া বলিলেন, দেব, যে দিন ক্রীড়াকাননে রাজকুমারী আপনাকে দেখিয়াছেন, তদবধি তাঁহার হৃদয় মদনানলে দগ্ধ হইতেছে, পল্লবশয়নেও সন্তাপ-শান্তি হইতেছে না। মনোবেদনা গোপন করিতে না পারিয়া আপনার অনুগ্রহলাভের প্রত্যাশায় এই পত্র লিখিয়াছেন। রাজপুত্র পত্র পাঠ করিলেন "হে সুভগ, তোমার সেই অসামান্য রূপলাবণ্য দেখিয়া আমার মন তোমার প্রতি একান্ত অনুরক্ত হইয়াছে, তুমি কিঞ্চিৎ অনুগ্রহ প্রকাশ কর।" পত্র পাঠ করিয়া কহিলেন, সখি, তিনি আমার অনুগ্রহপ্রার্থনা করিয়াছেন। কিন্তু যে দিন তিনি আমার নয়ন পথবর্ত্তিনী হইয়াছেন, সে অবধিই আমি তাঁহাকে মনপ্রাণ সমর্পণ করিয়াছি। এক্ষণে আমিই তাঁহার অনুগ্রহ প্রার্থনা করিতেছি। অতএব সখি, তুমি পরম মিত্র পুষ্পোদ্ভবের প্রিয়তমা এবং সেই মৃগনয়নার প্রাণসমা বয়স্যা, তোমারই যত্ন ও কৌশল এ বিষয়ের উপায় হইতে পারিবে। আমি মনে করিয়াছি, দুই তিন দিনের মধ্যেই তাঁহার নিকট যাইবার সুযোগ করিব, তুমি তাঁহাকে এ সংবাদ দিয়া কিঞ্চিৎ সুস্থ কর। বালচন্দ্রিকা কুমারের প্রেমাভিষিক্ত বাক্য শুনিয়া সন্তুষ্টমনে রাজকন্যার সন্নিধানে প্রস্থান করিলেন। রাজবাহন অবন্তিসুন্দরীর পত্র পাঠ করিয়া অত্যন্ত অধীর হইয়া উঠিলেন। তখন আর গৃহে থাকিতে না পারিয়া বিরহ-বেদনা-বিনোদনার্থ যেখানে প্রিয়তমার সহিত সাক্ষাৎ হইয়াছিল সেই উদ্যান প্রদেশে পুষ্পোদ্ভবের সহ গমন করিয়া, একবার রাজদুহিতার

চরণচিহ্নিতসিকতাময়দেশে, একবার মাধবীলতা-মণ্ডপে, ক্ষিবর্ণ করিতে লাগিলেন কোথাও সুস্থির হইতে পারিলেন না। এইরূপে রাজবাহণ বিরহ বেদনায় অস্থির হইয়া ইতস্তত ভ্রমণ করিতেছেন এমন সময়, মণিকুণ্ডলধারী বিচিত্রবসনপরিধান এক ব্রাহ্মণ, মুণ্ডিত-মস্তক কতক গুলি শিষ্য সমভিব্যাহারে যদৃচ্ছাক্রমে আসিয়া উপস্থিত হইলেন। তিনি রাজবাহনের অলৌকিকরূপ-সৌন্দর্য্যদর্শনে চমৎকৃত হইয়া একদৃষ্টে নিরীক্ষণ করিতে লাগিলেন। কুমার সমাদর করিয়া জিজ্ঞাসিলেন, আপনার নাম কি, কি ব্যবসায় করিয়া থাকেন, কোথা হইতে আসিতেছেন, এ স্থানে আগমনের প্রয়োজনই বা কি, শুনিতে ইচ্ছা করি। ব্রাহ্মণ বলিলেন, আমার নাম বিদ্যেশ্বর, আমি ইন্দ্রজালবিদ্যা-ব্যবসায়ী, নানা দেশ ভ্রমণ করিয়া অদ্য উজ্জয়িনীনগরে উপস্থিত হইয়াছি। এক্ষণে আপনার সহিত সাক্ষাৎ করিতে আসিলাম। আপনার বিষণ্ণভাব দেখিয়া কারণ জানিতে অভিলাষ হইতেছে। যদি কোন প্রতিবন্ধক না থাকে, বলুন। পুষ্পোদ্ভব, ইন্দ্রজাল দ্বারা আপনাদের কার্য্যসিদ্ধির সম্ভাবনা মনে করিয়া বলিলেন, মহাশয়, আলাপ পরিচয় দ্বারাই সাধুব্যক্তি-দিগের সখ্যভাব হইয়া থাকে, বিশেষত আপনি মিষ্টভাষী, আপনার সহিত অদ্যাবধি আমাদের বন্ধুত্ব জন্মিল। বন্ধুর নিকট কোন বিষয় গোপন করা উচিত নয়। অতএব শুনুন, এই ক্রীড়োদ্যানে এক দিন মালবেন্দ্রনন্দিনী অবন্তিসুন্দরী বসন্তোৎসব উপলক্ষে আসিয়াছিলেন। এই রাজকুমারের সহিত শুভ সন্দর্শন হওয়ায় পরস্পর প্রণয়সঞ্চার হইয়াছে। কিন্তু সম্মিলনের উপায় না পাইয়া ইনি এমন বিমনা হইয়া-ছেন। বিদ্যেশ্বর রাজকুমারের লজ্জা-মধুর মুখ নিরীক্ষণ করিয়া সহাস্য-বদনে বলিলেন, দেব, আমি অনুচর থাকিতে আপনার কোন্ কার্য্য অসাধ্য আছে। ইন্দ্রজাল দ্বারা মালবেন্দ্রকে মুগ্ধ করিয়া সকলজনসমক্ষেই আপনার সহিত তাঁহার তনয়ার বিবাহ দিয়া আপনাকে অন্তঃপুরে প্রবেশ করাইব। আপনি অগ্রে এই বৃত্তান্ত বিশ্বস্ত সখী দ্বারা রাজতনয়ার গোচর করিয়া রাখুন। রাজনন্দন সেই আকস্মিক বন্ধু বিদ্যেশ্বরের বচনে সাতিশয় সন্তুষ্ট হইয়া অত্যন্ত সম্মান করিয়া তাহাকে বিদায় করিলেন।

অনন্তর রাজবাহন, বিদ্যেশ্বরের নৈপুণ্যে মনোবাসনা সম্পন্ন হইবে মনে করিয়া হৃষ্টান্তঃকরণে পুষ্পোদ্ভব সমভিব্যাহারে নিজ মন্দিরে প্রস্থান করিলেন। পরে বালচন্দ্রিকা দ্বারা ঐন্দ্রজালিক বৃত্তান্ত অবন্তিসুন্দরীর গোচর করিয়া রাখিলেন। পরদিন প্রত্যূষে বিদ্যেশ্বর পিচ্ছিকা হস্তে শিষ্যগণ সহ রাজভবনদ্বারে উপস্থিত হইলেন। এবং অনুমতি ক্রমে কক্ষান্তরে প্রবেশ করিলেন। ঐন্দ্রজালিক আসিয়াছে শুনিয়া অন্তঃপুরিকা-গণ উৎসুকচিত্তে দেখিতে আসিল। বিদ্যেশ্বরের অনুচরেরা বাদ্য আরম্ভ করিল। ক্ষণবিলম্বে দর্শকগণের মন একতান হইয়াছে দেখিয়া, বিদ্যেশ্বর পিচ্ছিকা ঘূর্ণন পূর্ব্বক ক্ষণকাল নিমিলিত নয়ন হইলেন। অবিলম্বেই বিষম-বিষদূষিত ভয়ানকফণাধারী সর্পসমূহ আসিয়া দর্শকগণের ভয়প্রদর্শনপূর্ব্বক ভ্রমণ করিতে লাগিল। সকলে সশঙ্কিত, কাহাকে কখন দংশন করে এই ভয়ে ব্যাকুল হইয়া উঠিল। পরক্ষণেই দৃষ্ট হইল, আকাশপথে গরুড় আসিয়া সেই সকল সর্পকে গ্রাস করিয়া প্রস্থান করিল। এইরূপ বিবিধ অপরূপ বিষয় দর্শনে রাজা বিস্ময়াপন্ন হইয়াছেন দেখিয়া বিদ্যেশ্বর বলিলেন, মহারাজ, এক্ষণে আপনার শুভসূচক কোন প্রয়োগ করা উচিত। আমি মনে করিতেছি সর্ব্বগুণসম্পন্ন এক রাজতনয়ের সহিত রাজকন্যা অবন্তিসুন্দরীর বিবাহ বিধান করি, আপনার কি অনুমতি হয়? রাজা কৌতুকদর্শনের নিমিত্ত সম্মতি দিলেন। রাজবাহন পূর্ব্ব-সঙ্কেতানুসারে তথায় উপস্থিত ছিলেন, বিদ্যেশ্বর তাঁহাকে সমাদরপূর্ব্বক আসনে বসাইলেন। রাজদুহিতা পূর্ব্বেই সখীমুখে সমস্ত বৃত্তান্ত অবগত ছিলেন। বিদ্যেশ্বর শিষ্যগণ দ্বারা তাঁহাকে বাহিরে আনাইয়া সভামধ্যে সর্ব্বজনসমক্ষে আপনারাই পুরোহিত হইয়া অগ্নি সাক্ষী করিয়া, যথাবিধি মন্ত্র উচ্চারণপূর্ব্বক রাজবাহনের সহিত রাজতনয়ার বিবাহ সম্পন্ন করিলেন। সভাস্থ দর্শকগণ ইন্দ্রজাল মনে করিল, বস্তুত প্রকৃত বিবাহই নির্ব্বাহ হইয়া গেল। মালবরাজ এই আশ্চর্য্য ব্যাপার দেখিয়া নিরতিশয় হৃষ্ট হইলেন, এবং বিদ্যেশ্বরকে যথোচিত পারিতোষিক দান করিয়া বিদায় করিলেন। কন্যা ও কুমার পরমানন্দে মগ্ন হইয়া কন্যান্তঃপুরে প্রবেশ করিলেন। রাজবাহন এইরূপে মনোরথ সিদ্ধি করিয়া মধুর

বাক্যে হরিণনয়নার লজ্জা বিমোচন করিলেন। পরে তাঁহার মুখচন্দ্রবিনিঃসৃতবচনসুধা পান করিবার বাসনায়, অতিবিচিত্র চতুর্দ্দশ-ভুবনবৃত্তান্ত শ্রবণ করাইলেন।

পূর্ব্বপীঠিকা সমাপ্ত।

---

# উত্তরপীঠিকা।

## প্রথম উচ্ছ্বাস (উপক্রমণিকা)।

অবন্তিসুন্দরী নিশিথ সময়ে প্রিয়তমের মুখে চতুর্দ্দশ ভুবনবৃত্তান্ত শ্রবণ করিয়া বিস্মিত হইয়া সহাস্য বদনে বলিতে লাগিলেন, হে প্রিয়তম, আজি তোমার অনুগ্রহে আমার শ্রবণেন্দ্রিয় চরিতার্থ হইল। অদ্য তুমি আমার অন্তঃকরণে তমোবিনাশক জ্ঞান-প্রদীপ প্রদান করিলে। তুমি যে অনুগ্রহ করিলে, আমি কি বস্তু দান করিয়া তাহার প্রত্যুপকার করিব? আমার কি শরীর, কি মন, কি প্রাণ, সকলই তোমার। তোমার অধিকার-বহির্ভূত কোন বস্তুই আমার নাই। এই বলিয়া রমণী প্রিয়তমের আজ্ঞানুবর্ত্তিনী হইলেন। তারপর উভয়ে নিদ্রিত হইয়া স্বপ্নে এক হংস দেখিতে পাইলেন, হংসের পদদ্বয় কমলনালসূত্রে বদ্ধ রহিয়াছে। নিদ্রাভঙ্গ হইলে দেখিলেন, রাজকুমারের পদযুগল বাস্তবিক রৌপ্যশৃঙ্খলে বদ্ধ হইয়াছে। তাহা দেখিয়া রাজকন্যা অত্যন্ত ভীত ও ব্যাকুল হইয়া মুক্ত-কণ্ঠে ক্রন্দন করিতে লাগিলেন। কুমারীর আকস্মিক রোদন শুনিয়া অভ্যাহিত শঙ্কা মনে করিয়া অন্তঃপুরচারী সমস্ত ব্যক্তি অশ্রুপূর্ণ নয়নে ক্রন্দন করিতে লাগিল। কেহ কেহ ভূতোপহতের ন্যায় ভূতলে পতিত হইয়া, কি হইল বলিয়া উচ্চৈঃস্বরে চীৎকার আরম্ভ করিল, বস্তুত কি ঘটনা ঘটিয়াছে তাহা কেহই বিবেচনা করিল না। কন্যার ও কুমারের গোপনীয় পরিণয়বৃত্তান্ত প্রকাশ হইবার আশঙ্কা-পরিশূন্য হইয়া, সকলে এমত কলরব করিয়া উঠিল যে, বোধ হইল যেন অন্তঃপুরে হঠাৎ

গৃহদাহ উপস্থিত হইয়াছে। সেই কোলাহল শুনিয়া দ্বারপালগণ কি হইল কি হইল, বলিয়া সহসা আসিয়া অন্তঃপুরে প্রবিষ্ট হইল। দেখিল, পরম-সুন্দর এক নবীন যুবাপুরুষ অন্তঃপুরে প্রবেশ করিয়াছে, তাহার চরণদ্বয়-রজত শৃঙ্খলে বদ্ধ রহিয়াছে। রাজকুমারের অঙ্গ প্রভাবে, দ্বারপালগণ তাঁহার অঙ্গস্পর্শ করিতে পারিল না। তখন তাঁহারা সমস্ত ব্যাপার চণ্ড বর্ম্মার নিকট আবেদন করিল প্রচণ্ড প্রতাপ চণ্ডবর্ম্মা সমস্ত ব্যাপার শ্রবণে নিতান্ত ক্রুদ্ধ হইয়া অন্তঃপুরমধ্যে আগমন করিলেন। আসিয়াই জ্বলন্ত-অনল-তুল্য-নয়নে রাজকুমারকে নিরীক্ষণ করিয়া কহিলেন, কি! এ যে সেই পাপকর্ম্মা দুরাত্মা পুষ্পোদ্ভবের মিত্র, কপটধার্ম্মিক, লোকবঞ্চক। পৌরজনেরা এমনি মূর্খ, যে, ইহার কুহকে মোহিত হইয়া ইহাকে দেবতুল্য জ্ঞান করিয়া থাকে। কিন্তু ইহার তুল্য পাপিষ্ঠ নরাধম আর নাই। পাপীয়সী অবন্তিসুন্দরী এই গূঢ়পাপকারী দুরাচারের প্রতি অনুরক্ত হইয়া আমাকে অবমানিত এবং বিশুদ্ধ পিতৃকুলকলঙ্কিত করিল। আমি অদ্যই এই দুরাচারের প্রাণসংহার করিব, এই কুলকলঙ্কিনী স্বচক্ষে অব-লোকন করুক। এইপ্রকার ভর্ৎসনা করিতে করিতে কাথান্তক যমের ন্যায় চণ্ডবর্ম্মা করাল ভ্রুকুটী করিয়া, যমদণ্ডতুল্য ভুজদণ্ড দ্বারা বলপূর্ব্বক রাজ-পুত্রের হস্তধারণ করিয়া লইয়া চলিলেন। স্বাভাবিকধৈর্য্যশালী সর্ব্বপৌরুষা-ধার রাজকুমার, সহিষ্ণুতা ব্যতিরেকে এই বিপদ হইতে উদ্ধারের উপায়া-ন্তর নাই মনে করিয়া আত্ম-বিমোচন-চেষ্টায় বিরত হইলেন। এবং প্রাণপরিত্যাগরাগিণী প্রাণসমা প্রিয়তমার আশ্বাসার্থ বলিলেন, হে হংস-গামিনি, সেই হংসের কথা স্মরণ করিয়া মাসদ্বয় সহ্য করিয়া থাকিও এই বলিয়া শত্রুর আয়ত্ত হইলেন। অবন্তিসুন্দরীর পিতা মানসার রাজ-কুমারের রূপলাবণ্যদর্শনে নিরতিশয় আহ্লাদিত হইয়াছিলেন। কিন্তু ক্রূরকর্ম্মা চণ্ডবর্ম্মা তাঁহাকে বিনাশ করিবে শুনিয়া অত্যন্ত কাতর হইলেন। তিনি তখন চণ্ডবর্ম্মাকে অনেক উপরোধ করিয়া কুমারের প্রাণরক্ষা করিলেন, কিন্তু প্রভুত্ব না থাকায় তাহার হস্ত হইতে তাঁহাকে মুক্ত করিতে পারিলেন না। অবন্তিসুন্দরীর জ্যেষ্ঠ সহোদর দর্পসার তখন রাজপর্ব্বতে তপস্যা করিতেছিলেন। চণ্ডবর্ম্মা, অবন্তিসুন্দরীর

সহিত রাজকুমারের প্রণয়সঞ্চার, তাঁহাকে ধরিয়া আনয়ন প্রভৃতি সমস্ত বৃত্ত দূতদ্বারা তাঁহার নিকট প্রেরণ করিলেন। অনন্তর, পুষ্পোদ্ভবের আত্মীয় অন্তরঙ্গ সকলের সর্ব্বস্ব হরণ করিয়া তাহাদিগকে কারাগারে নিক্ষেপ করিলেন। রাজবাহনকে সিংহ-শিশুর ন্যায় কাষ্ঠ-পিঞ্জরে আবদ্ধ করিয়া রাখিলেন রাজবাহনের কেশের মধ্যে এক আশ্চর্য্য মণি বিনিহিত ছিল, তাহার প্রভাবে তাঁহার ক্ষুধাতৃষ্ণাদি-জন্য কোন ক্লেশ হইল না। ইতিপূর্ব্বে চণ্ডবর্ম্মা বিবাহ করিবার মানসে অঙ্গদেশের রাজা সিংহবর্ম্মার নিকট তাঁহার কন্যা প্রার্থনা করিয়াছিলেন। তিনি উহার মনস্কামনা সিদ্ধ করেন নাই। সেই ক্রোধে চণ্ডবর্ম্মা অঙ্গরাজের নিধনার্থ সৈন্য সামন্ত সঙ্গে অঙ্গরাজ্যে যাত্রা করিলেন। পিঞ্জরবদ্ধ রাজকুমারকে অন্য কোথায় রাখিতে বিশ্বাস না হওয়ায়, শকটযানে স্বসমভিব্যাহারে লইয়া চলিলেন। অনন্তর অঙ্গদেশে উপস্থিত হইয়া রাজধানী চম্পানগরী অবরোধ করিলেন। সিংহবর্ম্মা তখন ভীত হইয়া নানাদেশীয় আত্মীয় ভূপালগণের নিকট সাহায্য-প্রার্থনায় দূত প্রেরণ করিলেন। সেই সকল রাজগণ অঙ্গরাজের সাহায্যার্থ সত্বর আসিতে লাগিলেন। কিন্তু সিংহবর্ম্মা শত্রুর অবরোধ অসহ্য হওয়াতে, বন্ধুগণের আগমনের প্রতীক্ষা করিতে পারিলেন না; মূর্ত্তিমান্ অহঙ্কারের ন্যায় পুরীর পশ্চাৎ প্রাচীর ভেদ করিয়া চতুর্ব্বিধ সৈন্য সমভিব্যাহারে যুদ্ধার্থ বহির্গত হইলেন। বাহিরে আসিয়া শত্রুসৈন্যের পশ্চাদ্ভাগে অলক্ষিতে আক্রমণ করিলেন। কিছুক্ষণ পরস্পর ঘোরতর সংগ্রাম হইল। অবশেষে চণ্ডবর্ম্মা সিংহবর্ম্মার সমস্ত সৈন্য ক্ষয় করিয়া তাঁহাকে ধরিয়া আনিয়া কারাবদ্ধ করিয়া রাখিলেন। পরে তাঁহার দুহিতা অম্বালিকাকে বিবাহ করিবার জন্য আপন শিবিরে আনিলেন, এবং গণকদ্বারা সেই দিবসেই রাত্রিশেষে বিবাহের লগ্ন স্থির করিলেন। চণ্ডবর্ম্মা বিবাহার্থ মাঙ্গল্য অনুষ্ঠান করিয়া প্রস্তুত হইয়াছেন এমন সময়, রাজরাজ পর্ব্বত হইতে এণজঙ্ঘ নামে এক দূত প্রভু দর্পসারের প্রত্যুত্তর লইয়া উপস্থিত হইল। কহিল, "অয়ি মূঢ়, কন্যাপুরদূষকের প্রতি কি দয়া দৃষ্টি করা কর্ত্তব্য? রাজা মালবেন্দ্র বৃদ্ধ হইয়াছেন, বার্দ্ধক্যপ্রযুক্ত মানাপমান-জ্ঞান রহিত হইয়াছেন, দুশ্চরিত্র দুহিতার পক্ষপাতী হইয়া

যাহা অনুরোধ করিয়াছেন, তোমার কি সেই অন্যায় অনুরোধ রক্ষা করা উচিত? তুমি অনতিবিলম্বেই সেই কুমারীপুরদূষককে বিনাশ করিয়া সংবাদ-প্রেরণ পূর্ব্বক আমার শ্রবণানন্দ সম্পাদন করিবে, এবং সেই দুষ্ট ভগিনীকেও কনিষ্ঠ ভ্রাতা কীর্ত্তিসারের সহিত রুদ্ধ করিয়া রাখিবে।” দর্পসারের এই অনুমতি পাইয়া চণ্ডবর্ম্মা তৎক্ষণাৎ ভৃত্যগণকে আজ্ঞা করিলেন, কল্য প্রাতঃকালেই সেই কুমারীপুরদূষককে শিবিরদ্বারে আনিয়া রাখিও, এবং প্রধান হস্তী চণ্ডপোতকে সুসজ্জিত করিয়া তথায় উপস্থিত করিও। আমি বিবাহ-কৃত্য সম্পাদনের পর প্রত্যূষে গাত্রোত্থান করিয়া অগ্রে হস্তী দ্বারা সেই পাপিষ্ঠকে ভূমিসাৎ করিব। পরে অঙ্গরাজের সাহায্যার্থ যে রাজগণ আসিতেছেন, সে হস্তী আরোহণে অগ্রবর্ত্তী হইয়া তাহাদিগের সংহার করিব। চণ্ডবর্ম্মার আজ্ঞা ক্রমে ভৃত্যেরা পরদিন প্রত্যূষে রাজপুত্রকে ও চণ্ডপোতকে শিবিরদ্বারে আনিল। দ্বারে উপস্থিত হইবামাত্রই রজতশৃঙ্খল রাজবাহনের পদযুগল পরিত্যাগ করিল, এবং অপ্সরার রূপ ধারণ করিয়া তাঁহাকে প্রদক্ষিণপূর্ব্বক প্রাঞ্জলি হইয়া বলিতে লাগিল, দেব, আমি সোমরশ্মিবংশ-সম্ভূত সুরতমঞ্জরী নামে অপ্সরা। একদিন নভোমণ্ডলে মনোরমকলহংসগণ গমন করিতেছিল। আমি তাহাদের সৌন্দর্য্যদর্শনার্থ একদৃষ্টে চাহিয়াছিলাম। হঠাৎ যেমন মুখ ফিরাইয়া লইব, অমনি আমার গললম্বিত মুক্তাহার ছিন্ন হইয়া ভূতলে পতিত হইল। তৎকালে হিমালয়ের এক জলাশয়ে মহর্ষি মার্কণ্ডেয় অবগাহন করিয়া মগ্নোন্মগ্ন হইতেছিলেন। দৈবায়ও ঐ মুক্তাহার তাঁহার পলিত মস্তকের উপর পতিত হইল। হারের শুভ্র কান্তিতে পক্ককেশ-গুলির দ্বিগুণ শোভা হইল। হারপতনের আঘাতে মহর্ষির বেদনাবোধ হওয়ায় ক্রুদ্ধ হইয়া আমাকে এই শাপ দিলেন, ‘পাপে তুমি চৈতন্যশূন্য ধাতুময় আকার প্রাপ্ত হও।’ আমি তখন বিনয়নম্র বচনে আপনাকে নিরপরাধিনী জ্ঞাপন করিয়া তাঁহাকে, প্রসন্ন করিলাম। তিনি প্রসন্ন হইয়া বলিলেন তোমাকে মাসদ্বয়মাত্র রাজবাহনের চরণযুগলের বন্ধনী হইয়া থাকিতে হইবে, মাসদ্বয় অতীত হইলে পুনর্ব্বার পূর্ব্বরূপ প্রাপ্ত হইবে। এইরূপ শাপগ্রস্ত হইয়া আমি রৌপ্য শৃঙ্খলের আকার ধারণ করিয়া শঙ্করপর্ব্বতে পতিত রহিলাম।

অনন্তর ইক্ষ্বাকুবংশীয় বেগবান্ রাজার পৌত্র, মানসবেগের পুত্র বীর-শেখর নামে এক বিদ্যাধর ঐ শৃঙ্খল পাইয়া গ্রহণ করিলেন। বৎসরাজ-বংশীয় বিদ্যাধর-চক্রবর্ত্তী নরবাহনদত্তের সহিত বীরশেখরের পিতার শত্রুতা ছিল। বীরশেখর সেই শত্রু নির্যাতনের ইচ্ছা করিলেন। কিন্তু সম্পূর্ণ শক্তি না থাকায় তপস্বী দর্পসারের আশ্রয় লইলেন। দর্পসার তাঁহার আচার ব্যবহারে পরিতুষ্ট হইয়া তাঁহাকে আপন ভগিনী অবন্তিসুন্দরী দান করিবেন প্রতি শ্রুত হইলেন। কিছুদিন পরে বীরশেখর এক দিন নিশাকরকিরণে নভোমণ্ডল আলোকময় দেখিয়া,অবন্তিসুন্দরীকে দেখিবার জন্য চঞ্চলচিত্ত হইলেন, এবং তখনই আসিয়া মানসারের অন্তঃপুরে প্রবেশ করিলেন। দেখিলেন, অবন্তিসুন্দরী তোমার ক্রোড়ে নিঃশঙ্কে শয়িত ও নিদ্রিত রহিয়াছেন। সেই ভাব দেখিয়া অত্যন্ত ক্রুদ্ধ হইলেন। কিন্তু তোমার অলৌকিক ও অসামান্য প্রভাবে তোমাকে নিগ্রহ করিতে পারি-লেন না, কিন্তু সেই রৌপ্যশৃঙ্খল দ্বারা তোমার পাদপদ্মদ্বয় বদ্ধ করিয়া প্রস্থান করিলেন। দেব, অদ্য আমার সেই শাপ মুক্ত হইল। শৃঙ্খলরূপে মাসদ্বয় তোমার পাদপদ্মে আশ্রয় করিয়াছিলাম। এক্ষণে প্রসন্ন হও, কি করিতে হইবে নির্দ্দেশ কর ; এই বলিয়া সুরতমঞ্জরী প্রণাম করিল। রাজবাহন বলিলেন, সুন্দরি, যদি আমার উপকার করা তোমার ইচ্ছা হইয়া থাকে, তবে প্রিয়তমা অবন্তিসুন্দরীকে আমার এই বন্ধনমুক্তির সংবাদ দান করিয়া আশ্বাসিত কর, তাহা হইলেই যথেষ্ট উপকার হইবে। এই বলিয়া অপ্সরাকে বিদায় করিলেন। তখন সহসা এইরূপ শব্দ রাজ-বাহনের কর্ণবিবরে প্রবিষ্ট হইল, যে, "চণ্ডবর্ম্মা হত হইয়াছে, সে বিবাহ-কালে অম্বালিকার পাণিগ্রহণার্থ যেমন হস্ত প্রসারণ করিতেছিল, অমনি এক তস্কর তাহার প্রসারিত হস্তদ্বয় বলপূর্ব্বক আকর্ষণ করিয়া, ছুরিকা-ঘাতে প্রাণসংহার করিয়াছে। সেই তস্করই এক্ষণে শত শত শত্রুসৈন্য সংহার করিয়া তাহাদের শব-সমূহে রাজমন্দির পরিপূর্ণ করিয়া, অস্খলিত-পদে নিরাপদে ভ্রমণ করিতেছে। এই শব্দ শ্রবণমাত্র রাজবাহন সেই মত্ত হস্তী আরোহণ করিয়া আধোরণকে ভূমে নিক্ষেপ করিলেন, এবং অতিবেগে রাজভবনে গমন করিলেন। মত্ত হস্তীর অত্যন্ত বেগ দেখিয়া

ভীত হইয়া পদাতিকেরা পথ ছাড়িয়া দিল। রাজবাহন পুরীপ্রবেশ করিয়া গম্ভীরস্বরে বলিলেন, কে সেই মহাপুরুষ, যিনি এই দুষ্কর কর্ম্ম সম্পাদন করিয়াছেন, আসুন, আমার পার্শ্বে এই হস্তী অরোহণ করুন, আমার পার্শ্বস্থ হইয়া দেবদানবের সহ সমরে প্রবৃত্ত হইলেও আশঙ্কার সম্ভাবনা নাই। রাজবাহনের বাক্যশ্রবণে সেই তস্কর সহর্ষে তাহার নিকট আসিয়া অঞ্জলিবন্ধন করিল। হস্তিরাজ সঙ্কেতমাত্র গাত্র আকুঞ্চন করিলে, তস্কর অনায়াসে তাহারপৃষ্ঠে অরোহণ করিল। আরোহণকালে রাজবাহন তাহাকে দেখিয়া চিনিতে পারিলেন এবং হৃষ্ট হইয়া বলিলেন, অয়ে! প্রিয়বন্ধু অপহারবর্ম্মা যে দেখিতে পাইতেছি এই বলিয়া তিনি তাঁহাকে নিরতিশয় সম্বর্দ্ধনা করিলেন। হস্তীর পৃষ্ঠেই পরস্পর আলিঙ্গনাদি হইল। তারপর অপহারবর্ম্মা নানাজাতীয় অস্ত্র প্রয়োগ দ্বারা মহাবল পরাক্রান্ত শত্রুপক্ষীয় যোদ্ধৃগণকে বিনাশ করিতে লাগিলেন। পরক্ষণেই দেখিতে পাইলেন, সিংহবর্ম্মার সাহায্যার্থ সমাগত-ভূপতিগণ চতুর্দ্দিক হইতে সসৈন্যে আসিয়া শত্রুসৈন্য সংহার করিতেছে। অনন্তর আকর্ণ-নয়ন বিশাল-বক্ষ পট্টাম্বর-পরিধান গৌরবর্ণ একপুরুষ হস্তী-আরোহণে রাজবাহনের নিকটবর্ত্তী হইলেন। তিনি পূর্ব্বে অপহারবর্ম্মার নিকট রাজবাহনের যেরূপ বর্ণনা শুনিয়াছিলেন, এক্ষণে তাঁহাকে দেখিয়া, ইনিই সেই রাজবাহন, স্থির করিয়া, যুক্তপাণি হইয়া প্রণাম করিলেন। পরে অপহারবর্ম্মার প্রতি দৃষ্টিপাত করিয়া বলিলেন, মিত্র, তোমার আদেশানুসারে আমি, অঙ্গরাজের সাহায্যার্থ সমুপস্থিত রাজগণকে একত্রিত করিয়া আনিয়াছি, শত্রুসৈন্য সমুদয় ছিন্ন ভিন্ন হইয়াছে। এক্ষণে কি অনুমতি হয়। অপহারবর্ম্মা মিত্রদর্শনে পরমানন্দিত হইয়া রাজবাহকে বলিলেন, দেব, দৃষ্টি দ্বারা এই আজ্ঞাকরকে অনুগৃহীত করুন। ইনি আমার পরম মিত্র, ইহার নাম ধনমিত্র। যদি অনুমতি করেন, ইনি অঙ্গরাজের বন্ধন মোচন করিয়া দিয়া শত্রুদিগের ধনসম্পত্তি সমস্ত সংগ্রহ করিয়া আপনার নিকট আসেন। যদি আপনার অভিরুচি হয় তবে আপনি এই সমস্ত সমাগত মিত্র রাজগণের সহিত একত্র উপবেশন করিয়া ক্ষণকাল বিশ্রাম করুন। রাজবাহন অপহারবর্ম্মার প্রস্তাবে

সম্মত হইলেন, এবং নগরের বহির্ভাগে যাইয়া ভাগিরথীতীরবর্ত্তী এক প্রকাণ্ড বটতরুর সুশীতল ছায়ায় হস্তী হইতে অবরোহণ করিলেন। অপহারবর্ম্মা প্রথমই অবরোহণ করিয়া, গঙ্গাতটে তাঁহার উপবেশনার্থ স্বয়ং স্থান পরিষ্কার করিয়া আসনাদি বিনস্ত করিয়া দিলেন। তথায় গঙ্গাতরঙ্গসম্পর্কে সুশীতল মন্দ মন্দ সুগন্ধ বায়ুর সঞ্চার হইতেছিল। রাজবাহন শ্রান্তিদূর করণার্থ সুখোপবিষ্ট হইলেন। তারপর ধনমিত্র, উপহারবর্ম্মা, অর্থপাল, প্রমতি, মিত্রগুপ্ত, মন্ত্রগুপ্ত, বিশ্রুত, মিথিলরাজ, প্রহারবর্ম্মা, কাশীরাজ, কামপাল, এবং অঙ্গরাজ সিংহবর্ম্মাকে সমভিব্যাহারে লইয়া তাঁহার সম্মুখে উপস্থিত হইয়া প্রণাম করিলেন। রাজবাহন অতি আহ্লাদে গাত্রোত্থান করিয়া, অহো! সমস্ত মিত্রই একত্র উপস্থিত হইয়াছেন, কি আনন্দের বিষয়! এই বলিয়া তাঁহাদিগকে যথোচিত সম্বর্দ্ধনা ও আলিঙ্গন করিলেন। বন্ধুগণের নিকট পরিচয় পাইয়া, কাশীরাজ, মিথিলরাজ ও অঙ্গরাজ এই তিন প্রাচীন রাজাকে পিতার ন্যায় সমাদর করিলেন। বয়োবৃদ্ধরাজারা হর্ষে পুলকিত হইয়া তাঁহাকে আলিঙ্গন করিলেন। বহুকালের পর মিত্রগণের একত্র সমাগম হওয়াতে সকলেই আনন্দ-সাগরে মগ্ন হইয়া, নিজ-নিজ-বৃত্তান্ত কথনে প্রবৃত্ত হইলেন। প্রথমত রাজবাহন আপনার, সোমদত্তের, ও পুষ্পোদ্ভবের বৃত্তান্ত ক্রমে ক্রমে বর্ণন করিলেন পরে আর আর বন্ধুবর্গের বৃত্তান্ত শ্রবণে কৌতুকী হইয়া, অগ্রে অপহারবর্ম্মাকে নিজ বিবরণ বর্ণন করিতে অনুমতি করিলেন।

---

## দ্বিতীয় উচ্ছ্বাস (অপহারবর্ম্মার চরিত।)

অপহারবর্ম্মা বলিলেন, দেব, আপনি ব্রাহ্মণের উপকারের নিমিত্ত পাতালবিবরে প্রবেশ করিলে আপনার অন্বেষণার্থ সমস্ত মিত্রগণ বহির্গত হইলেন। আমিও আপনার উদ্দেশে দেশে দেশে পর্য্যটন করিতে লাগিলাম। এক দিন শুনিলাম অঙ্গরাজ্যে চম্পানগরীর বহির্ভাগে জাহ্নবীতীরে মহাতপা ভূত ভবিষ্যৎ-কালত্রয়দর্শী মরীচিনামে এক

মহর্ষি বাস করেন। তাহার নিকট আপনার বৃত্তান্ত জানিবার মানসে আমি সেই আশ্রমে উপস্থিত হইয়া দেখিলাম তথায় এক চূততরুর ছায়ায় বিবর্ণ শ্রীভ্রষ্ট এক তাপস উপবিষ্ট আছেন। তিনি আমাকে যথেষ্ট সম্বর্দ্ধনা করিলেন আমি ক্ষণকাল বিশ্রামের পর তাঁহাকে জিজ্ঞাসা করিলাম, মরীচি মহর্ষি কোথায়? অনেক দিন হইল, আমার বন্ধু কোন প্রয়োজনসিদ্ধির উদ্দেশে বিদেশে গিয়াছেন, এক্ষণে তিনি কোথায় আছেন, কিরূপ আছেন, কিছুই জানি না মহর্ষি কালত্রয়দর্শী বলিয়া প্রসিদ্ধি আছে। তাঁহার নিকট বন্ধুর বৃত্তান্ত অবগত হইবার নিমিত্ত আসিয়াছি। সেই শ্রীভ্রষ্ট তাপস দীর্ঘ নিশ্বাস পরিত্যাগ করিয়া মরীচির বিবরণ বিস্তারিতরূপে বলিতে লাগিলেন। এই আশ্রমে মরীচি প্রভাবশালী মহর্ষি ছিলেন। একদিন এই চম্পানগরীর ভূষণ-স্বরূপা অতি-সুরূপা কামমঞ্জরী নামে বারনারী তাঁহার সমীপে উপস্থিত হইল, এবং ভূপতিত হইয়া বন্দনা করিতে লাগিল। তারপরক্ষণেই সেই বারললনার মাতা প্রভৃতি আত্মজন অতিকরুণস্বরে ক্রন্দন করিতে করিতে আসিয়া ভূতলে পতিত হইল। অতিদয়ালু মহর্ষি স্নেহ-বাক্যে তাহাদিগকে আশ্বাস প্রদান করিয়া, গণিকাকে তাহার কারণ জিজ্ঞাসা করিলেন। কামমঞ্জরী বিষণ্ণবদনে সলজ্জভাবে তাঁহার নিকটে করপুটে নিবেদন করিল, ভগবন্, এ ব্যক্তি ঐহিক সুখসম্ভোগে জলাঞ্জলি দিয়া এক্ষণে পারলৌকিক মঙ্গলাকাঙ্ক্ষায় সংসার হইতে বহির্গত হইয়াছে, এবং আপনাকে দীনত্রাণে রত জানিয়া আপনার চরণে শরণাপন্ন হইয়াছে।

বারযুবতীর এইরূপ নিবেদনের পরক্ষণেই তাহার মাতা বদ্ধাঞ্জলি হইয়া বিনয়বচনে বলিল, ভগবন্, আমার এই কন্যার নিকট আমি যে অপরাধ করিয়াছি, নিবেদন করিতেছি। বেশ্যা-জাতির যে স্বধর্ম্ম নির্দ্দিষ্ট আছে, এই কন্যা তাহা অগ্রাহ্য করিয়া এক নির্দ্ধন ব্রাহ্মণযুবকের প্রতি অনুরক্ত হইয়াছে। আপন অর্থ ব্যয় করিয়া, প্রায় এক মাস, তাহার সহ আমোদ আহ্লাদে কালহরণ করিতেছে। অন্য কোন ধনবান্ পুরুষ আসিলে তাহার সহ বাক্যালাপ ও করে না, তাহাতে অনেকে রুষ্ট হইয়াছে। সুতরাং উপার্জ্জনের পথ একেবারেই বন্ধ হইয়াছে।

আহারাভাবে পরিবারদিগের দিনপাত করা কঠিন হইয়া উঠিয়াছে। পরিবারের দুরবস্থা দেখিয়া আমি ইহাকে বলিলাম, উপার্জ্জন-চেষ্টা-পরাঙ্মুখ হইয়া কেবল এক ব্যক্তিতে আসক্ত থাকা বেশ্যা-জাতির রীতি নহে, তুমি এই দুর্ম্মতি পরিত্যাগ কর। এই বলিয়া আমি ইহাকে নিষেধ করিয়াছিলাম, সেই জন্য আমার প্রতি কুপিত হইয়া গৃহবাস পরিত্যাগ করিয়া বনবাসের নিমিত্ত বহির্গত হইয়াছে। এই কন্যা ভিন্ন আমাদের দিন-পাতের অন্য উপায় নাই। এ যদি যথার্থই বনবাসিনী হয় তাহা হইলে আপনার সমক্ষেই আমরা অনশনে প্রাণ পরিত্যাগ করিব। এই বলিয়া গণিকার মাতা রোদন করিতে লাগিল। মরীচি মহর্ষি কামমঞ্জরীকে বলিলেন, হে কোমলাঙ্গি, বনবাসে বহু ক্লেশ ভোগ করিতে হয়। তোমার যেরূপ শরীর, বনবাস ক্লেশ কোন রূপেই সহ্য হইবে না। জননীর মতানুসারে সংসারাশ্রমে সুখে অবস্থিতি কর। বেশ্যা মুনির বাক্যে বিষণ্ণ হইয়া বলিল, আমি আপনার চরণযুগলে আশ্রয় লইয়াছি, যদি আশ্রয় না দেন, এই দণ্ডেই অগ্নিকুণ্ডের আশ্রয় লইব। এই বলিয়া বারযুবতী বিষণ্ণবদনে দণ্ডায়মান রহিল। ভগবান্ মরীচি তাহার বিষাদভাবদর্শনে দয়ার্দ্র হইয়া, তাহার মাতাকে বলিলেন, তোমরা এক্ষণে কন্যাকে এইখানে রাখিয়া গৃহে গমন কর। কোমলাঙ্গী সর্ব্বদা সুখ-ভোগেই কালযাপন করিয়া আসিয়াছে, দুঃখ কাহাকে বলে, জানেনা। কিছুকাল বনবাস-দুঃখ অনুভব করিলে নিজেই গৃহ-গমনে ব্যগ্র হইবে। গণিকার মাতা মহর্ষির এইরূপ অনুগ্রহ-বাক্যে সন্তুষ্ট হইয়া কামমঞ্জরীকে তাহার আশ্রমে রাখিয়া গৃহে প্রস্থান করিল কামমঞ্জরী মুনিবর মরীচির আশ্রমে থাকিয়া অত্যন্তভক্তিসহকারে তাঁহার সেবা করিতে লাগিল। আপন শরীর-সংস্কার ও বেশ-বিন্যাসে হতাদর হইল। প্রতিদিন প্রত্যূষে গাত্রোত্থান করিয়া অপূর্ব্ব ধৌত বস্ত্র পরিধান করিয়া বিশুদ্ধ-বেশে মুনির পূজার আয়োজন করিয়া দিতে লাগিল। কখন কখন ধর্ম্ম-অর্থ কাম বিষয়ক কথাবার্ত্তা, কখন বা অধ্যাত্মশাস্ত্রের প্রস্তাব ও আত্মতত্ত্বানুসন্ধান দ্বারা নিজ বুদ্ধিশক্তির বিকাশ করিতে লাগিল। কখন বা নৃত্যগীতাদিদ্বারা মুনির আনন্দ বিধান ও মনোহরণ করিতে লাগিল। এইরূপে অল্পদিন

মধ্যে বারনারী, জ্ঞানবান্ মরীচি মুনির মানস বশীভূত ও অনুরক্ত করিয়া আনিল। মুনির মন একান্ত অনুরক্ত হইয়াছে জানিতে পারিয়া কামমঞ্জরী একদিন মহর্ষিসমক্ষে নিবেদন করিল, মহর্ষে, সংসারের লোকেরা অতিশয় মূর্খ, ইহারা ধর্ম্মকে অর্থ-কামের সহিত একত্র গণনা করে। এই বলিয়া ঈষৎ হাস্য করিল। মুনি তাহার সহাস্য বাক্য শুনিয়া জিজ্ঞাসিলেন সুন্দরি, তোমার মতে অর্থ-কাম অপেক্ষা কোন্ অংশে ধর্ম্মের প্রাধান্য তাহা আমাকে বল। মুনি এইরূপ জিজ্ঞাসায় সলজ্জ হইয়া কামমঞ্জরী বলিল, ভগবন্, আমার নিকট হইতে আপনার ধর্ম্ম-অর্থ-কামের তারতম্য জানিবার ইচ্ছা হইয়াছে, কি আশ্চর্য্য! অথবা দাসজনের প্রতি ইহা এক প্রকার অনুগ্রহ বলিতে হইবে; যাহা হউক শ্রবণ করুন। ধর্ম্ম ভিন্ন অর্থ-কামের উৎপত্তিই অসম্ভব। আর যদি, অর্থ-কামের কামনা-পরিশূন্য হইয়া কেবল ধর্ম্মাচরণ ও ধর্ম্ম-কর্ম্মানুষ্ঠান করা যায়, তাহা হইলে, তাহা হইতে তত্ত্বার্থ-বোধ উৎপন্ন হইয়া মুক্তি-পদার্থ লাভ হইতে পারে। তত্ত্বজ্ঞানী ব্যক্তি যদি স্বেচ্ছায় অর্থ-কামের উপভোগ করেন, তাহা হইলে সেই অর্থ-কাম দ্বারা তাঁহার ধর্ম্মের কোন বিঘ্ন হয় না। যৎকিঞ্চিৎ ব্যাধা জন্মিলেও, তিনি অনায়াসে জ্ঞানাভ্যাসবলে তাহার প্রতিবিধান করিতে পারেন, এবং অনায়াসেই আপন মঙ্গল সাধনে পুনঃ সমর্থ হন। তাহার উদাহরণ দেখুন—পরাশর, ব্যাসদেব, অত্রি প্রভৃতি মুনিগণ, কৈবর্ত্তকন্যাগমণ, ভ্রাতৃভার্য্যা-লঙ্ঘন, মৃগীসঙ্গম প্রভৃতি ব্যভিচারদোষে দূষিত হইয়াছিলেন। কিন্তু জ্ঞান প্রভাবে তাঁহাদিগের ঐ সকল কাম-কর্ম্ম ধর্ম্ম-ব্যাঘাত করিতে পারে নাই। পৃথিবীর ধূলি যেমন গগণমণ্ডলে লিপ্ত হইতে পারে না, সেইরূপ তত্ত্বজ্ঞানীদিগের ধর্ম্মপূত মানসে অর্থ-কাম মালিন্য জন্মাইতে পারে না। কামমঞ্জরীর এইপ্রকার বাক্য বিন্যাসে ঋষির বচনে অনুরাগসঞ্চার হইল। বলিলেন, অয়ি বিলাসিনি, ভাল বলিয়াছ, বিষয়সুখভোগে তত্ত্বজ্ঞানীদিগের ধর্ম্মের ব্যাঘাত হয় না, এ কথা যথার্থ। আমরা আজন্ম বনে থাকি, অর্থ-কামের বার্ত্তাও জানি না। তোমার কথায় মনে হইতেছে অর্থ-কামের উপভোগ করিলে হানি নাই। কিন্তু অর্থ কাম কিরূপ পদার্থ, তাহার উপভোগে কিরূপ সুখানুভব হয়,

জানিতে ইচ্ছা করি। কামমঞ্জরী বলিল, ভগবন্, উপভোগ ভিন্ন অর্থ-কামের স্বরূপ জানা যায় না। উপভোগ করিলে যে অনির্ব্বচনীয় সুখানুভব হয়, তাহাও বর্ণনা করিয়া হৃদয়ঙ্গম করিয়া দিতে পারা যায় না। সেই সুখভোগের অভিলাষে মনুষ্যেরা কতই পরিশ্রম ও কতই যুদ্ধবিগ্রহ এবং কতইবা ভয়ঙ্কর কর্ম্ম সমুদ্রলঙ্ঘনাদিও করিয়া থাকে। বেশ্যার মুখে এই সমস্ত প্রলোভনবাক্য শুনিয়া মরীচি মুনি, দুর্ভাগ্যপ্রযুক্তই হউক, অঙ্গণার কটুতা প্রযুক্তই হউক অথবা তাঁহার বুদ্ধিভ্রংশবশতই হউক, জপ তপ যমনিয়মাদি কর্ম্মে জলাঞ্জলি দিয়া সেই বেশ্যাতে নিতান্ত আসক্ত হইলেন। বারনারী মহর্ষিকে এইরূপে মুগ্ধ করিয়া তাঁহাকে লইয়া চম্পানগরে প্রস্থান করিল, এবং মনোহর শকটবাহনে নিজ গৃহে উপস্থিত হইল। মরীচি বেশ্যার আবাসে বাস করিয়া কামসুখভোগে উন্মত্ত হইলেন। ক্রমে সেই বেশ্যার প্রতি তাঁহার এত প্রীতি ও এত অনুরাগ জন্মিয়াছিল যে, তাহাকে ক্ষণকালমাত্র না দেখিয়া থাকিতে পারিতেন না। একদিন নগরমধ্যে ঘোষণা হইল কল্য "মদন মহোৎসব হইবে"। পরদিন মুনি উৎসব দেখিবার জন্য অভিলাষী হইয়া মনোহর বেশ ভূষা করিলেন। কামমঞ্জরী ও অপূর্ব্ব বেশ বিন্যাস করিয়া মরীচি সমভিব্যাহারে রাজপথে বহির্গত হইল, এবং পদব্রজে কিয়ৎদূর যাইয়া উৎসব-সমাজে উপস্থিত হইল। তথায় রাজা শত-শত যুবতী-পরিবেষ্টিত হইয়া আমোদ-প্রমোদ করিতেছিলেন। মরীচি মর্ষির সহ কামমঞ্জরীকে সমুপস্থিত দেখিয়া সহাস্যবদনে সম্বর্দ্ধনা করিয়া বসিতে আদেশ করিলেন কামমঞ্জরী সস্মিত-বদনে ভূপতিরচরণে প্রণাম করিয়া মহর্ষির সহ একাসনে উপবিষ্ট হইল।

তারপর পরমসুন্দরী এক গণিকা সেই সভামধ্যে দণ্ডায়মানা হইয়া রাজার নিকটে করপুটে নিবেদন করিল, মহারাজ, কামমঞ্জরীর নিকটে আমি পরাজিত হইয়াছি, আজ অবধি আমি ইহার আজ্ঞাকারিণী হইলাম। সভাস্থ সমস্ত লোক মরীচি মহর্ষির এই দুর্দ্দশা দর্শনে বিস্ময়াবিষ্ট হইয়া এবং কামমঞ্জরীর বশীকরণ সামর্থ্যে সন্তুষ্ট হইয়া কোলাহল করিয়া উঠিল। রাজা কামমঞ্জরীর প্রতি প্রীত হইয়া অনুগ্রহচিহ্নস্বরূপ বহুমূল্য বসন ভূষণ পারিতোষিক দিয়া বিদায় করিলেন। কামমঞ্জরী রাজার নিকট বিদায়

হইয়া মুনির সহ সভা হইতে বহির্গত হইল। পথিমধ্যেই মুনিকে বলিল, ভগবন্, আপনার নিকট যুক্তাঞ্জলি হইয়া বলিতেছি, আপনি এই দাসীর প্রতি বিস্তর অনুগ্রহ প্রকাশ করিয়াছেন, এক্ষণে তপোবনে গিয়া আপন ধর্ম্মকর্ম্ম অনুষ্ঠান করুন। মহর্ষি গণিকার প্রতি নিতান্ত অনুরক্ত হইয়াছিলেন, তাহার মুখে এইরূপ কঠোর বাক্য শুনিয়া একেবারে বজ্রাহতের ন্যায় হইলেন এবং উন্মত্তের ন্যায় বলিতে লাগিলেন, প্রিয়ে, এ কি, কেন এমন ঔদাসীন্য অবলম্বন করিলে? কামমঞ্জরী সহাস্যবদনে বলিতে লাগিল, ভগবন্, আজি সভামধ্যে যে রমণী আমার নিকট পরাজয় ... করিল, একদিন তাহার সহিত আমার বিবাদ উপস্থিত হই... সেকালে ঐ নারী আমাকে এই বলিয়া তিরস্কার করে. "তুই যেন ... মুনিকে বশীভূত করিয়া আনিয়াছিস্ এইরূপ অহঙ্কার করিতেছিস্"। আমি বলিয়াছিলাম, মনে করিলে নিশ্চয়ই তাঁহাকে বশ করিয়া আপন আবাসে আনিতে পারি। ঐ রমণী প্রতিজ্ঞা করিয়াছিল, তাহা হইলে ... চিরকাল আমার দাসী হইয়া থাকিবে। এক্ষণে আপনার দয়ায় সেই বিষয়ে কৃতকার্য্য হইয়াছি। দুর্ব্বুদ্ধি মরীচি মুনি, বেশ্যার এই কথা শুনিয়া নিতান্ত তাপিত হইলেন, চতুর্দ্দিক শূন্য দেখিতে লাগিলেন; তখন ... কি করেন, আপন আশ্রমেই পুনরাগমন করিলেন। সৌম্য, সেই গণিকা যে মহাপ্রভাব সরলস্বভাব মুনিকে এই প্রকার প্রতারিত ও অনুতাপিত করিয়াছিল, আমিই সেই মরীচি মুনি। সে রমণী আমার অন্তঃকরণে যে অনুরাগ বপন করিয়াছিল, তাহা উদ্ধৃত করিয়া তাহার পরিবর্ত্তে অত্যন্ত বৈরাগ্য অর্পণ করিয়াছে। এক্ষণে আমি সেই বৈরাগ্য সহকারে পুনরায় তপস্যায় মনোনিবেশকরিয়াছি। বোধ হয়, অল্পদিন মধ্যেই তোমার বন্ধুর ইতিবৃত্ত বলিতে সমর্থ হইব। তুমি কিছুদিন চম্পানগরীতে অবস্থান কর। দেব, সেই বিবর্ণ তাপসের কথায় আমি সম্মত হইলাম। অচিরেই সন্ধ্যাকাল উপস্থিত হইল। আমি তাঁহার সহিত সায়ংকৃত্য সমাপন করিয়া শয়ন করিলাম, এবং সেই সময়োচিত সৎকথালাপ দ্বারা সে যামিনী সেই আশ্রমেই বিশ্রাম করিলাম। পর দিন প্রত্যূষে, যখন অরুণোদয় হইয়া পূর্ব্ব দিক অরুণবর্ণ ধারণ করি, উদয়-

পর্ব্বতের অরণ্যে দিগ্‌ব্যাপী অগ্নিদাহ ভ্রম জন্মাইতে লাগিল; তখন আমি মরীচি মুনিকে বন্দনাদি করিয়া নগরাভিমুখে যাত্রা করিলাম। যাইতে যাইতে পথের প্রান্তে একটি আশ্রম দেখিতে পাইলাম। তাহার অনতি-দূরে দেখিলাম এক অশোক-পাদপমূলে অতি-মলিনবেশে এক বিবর্ণ তাপস বসিয়া ক্রন্দন করিতেছে। সে অত্যন্ত বিষণ্ণ-বদন, দীনদর্শন, মনোদুঃখে নিতান্ত দুঃখিত। তাহার নয়নে অবিরত নয়নধারা পতিত হইতেছে। আমি তাহার নিকটে যাইয়া জিজ্ঞাসিলাম, অহে তাপস, তপস্যার অনুষ্ঠান [illegible]াগ করিয়া অবিরল কেবল রোদন করিতেছ কারণ কি? যদি [illegible]ীয় না হয়, শুনিতে ইচ্ছা করি। তাপস বলিতে লাগিল, মহাশয়, শ্রবণ করুন, আমি, এই চম্পানগরনিবাসী নিধিপালিত নামক ধনবান্ শ্রেষ্ঠীর সন্তান বসুপালিত। আমি অতিশয় কুরূপ এইজন্য আমার নাম বিরূপক বলিয়া নগরে প্রসিদ্ধ, এবং এই নগরে সুন্দরক নামে পরম সুন্দর আর এক পুরুষ আছেন, কিন্তু তিনি আমার মত ধনবান্ নন, বৈরোপজীবী নগর-বঞ্চকেরা স্বার্থ সিদ্ধির কামনায়, নানা কল্পিত অলীক বাক্যে আমাদের পরস্পরের বিদ্বেষ-ভাব জন্মাইয়া দেয়। একদিন এক উৎসবসমাজে আমরা উভয়ে উপস্থিত ছিলাম। ঐ বঞ্চকেরা প্রসঙ্গক্রমে এই কথা উত্থাপন করিল "সৌভাগ্যশালী পুরুষ কাহাকে বলা যায়?" তাহা শুনিয়া সুন্দরক বলিলেন, যাহার সৌন্দর্য্য আছে সেই ব্যক্তিই সৌভাগ্যশালী পুরুষ। আমি বলিলাম, যাহার ঐশ্বর্য্য আছে সেই ব্যক্তিই সৌভাগ্যশালী পুরুষ। আমাদের এইরূপ বিবাদ দেখিয়া ধূর্ত্তগণ আপনারাই মধ্যস্থ হইল, এবং আমাদের উভয়ের বিবাদের এইরূপ মীমাংসা করিয়া দিল, যে, তোমরা রূপবান্ ও ধনবান বলিয়া আপনাদিগকে সৌভগ্যশালী পুরুষ বোধ করিতেছ। কিন্তু সৌভাগ্য ও পুরুষত্বের মূল, রূপ ও নহে, ধন ও নহে; কোন পরম সুন্দরী বারনারী স্বেচ্ছায় যাহাকে কামনা করে, সেই পুরুষেরই সৌভাগ্য ও পুরুষত্ব। অতএব সকল সুন্দরীর প্রাধানা কামমঞ্জরী গণিকা তোমাদের মধ্যে যাহাকে অভিলাষ করিবে, সেই ব্যক্তিই সৌভাগ্যশালী পুরুষ বলিয়া পরিগণিত হইবে। বঞ্চকদিগের এইরূপ মীমাংসায় প্রতারিত

ও বিমোহিত হইয়া আমরা দূত দ্বারা সেই বারযুবতীকে আনয়ন করিলাম। অদৃষ্টক্রমে আমিই তাহার কামনার পাত্র হইলাম। সুন্দরক ও আমি বসিয়াছিলাম, সেই গণিকা আমারই নিকটে আসিয়া বারাবর আমার প্রতিই প্রণয়রসাভিষিক্ত কটাক্ষ নিক্ষেপ করিতে লাগিল, বোধ হইল যেন নীলপদ্মের মালা আমার অঙ্গে নিক্ষেপ করিতেছে। সুন্দরক তাহা দেখিয়া লজ্জায় অধোবদন হইলেন। সর্ব্বসাধারণ-সমক্ষে আমিই সুভগ পুরুষ হইয়া উঠিলাম, এবং অভিমানে মত্ত হইয়া সেই বেশ্যার করে আপন ধনসম্পত্তি সমস্ত প্রত্যর্পণ করিলাম। ক্রমশঃ আমার গৃহ সামগ্রী, ও দাসদাসীগণ, অধিক কি, আপন প্রাণপর্য্যন্তও, তাহার করিয়া রাখিলাম। কিন্তু সেই কল্পিত প্রণয়বতী, ধূর্ত্তা গণিকা অল্প মধ্যেই আমার যথাসর্ব্বস্ব করগত করিয়া আমাকে নিতান্ত নিঃস্ব ও নিরালম্ব করিয়া এই বেশে বাটী হইতে বিদায় করিয়া দিল। তখন আমাকে সমস্ত লোকে উপহাস ও অবজ্ঞা করিতে লাগিল। পুরবাসীদিগের তিরস্কার আর সহ্য করিতে না পারিয়া সংসারের বাসনা পরিত্যাগ করিয়া এই আশ্রমে আসিয়া আশ্রয় লইলাম। এই স্থানে এক মুনি কৃপা করিয়া আমাকে মুক্তি-পথের উপদেশ প্রদান করিলেন। তাঁহা সদুপদেশ শ্রবণ করিলাম বটে, কিন্তু তাহাদ্বারা মনের অজ্ঞানান্ধকার দূরীকৃত হইল না; মধ্যে মধ্যে এক এক বার সংসার স্মরণ হওয়ায় শোকে হৃদয় বিদীর্ণ হইতে লাগিল। কতই মনে হইতে লাগিল, যেই আমি অতুল ধনের ঈশ্বর হইয়া অনায়াসলভ্য বিবিধ সুখসেব্য দ্রব্যসমূহ উপভোগ করিয়া, সুখে কালহরণ করিতাম, সেই আমি এক্ষণে এই অনাসন্ন স্থানে ক্ষুৎপিপাসাদি-দুঃখে ক্লিষ্ট হইয়া চতুর্দ্দিক শূন্য দেখিতেছি। যেই আমি স্বর্গতুল্য ভবনে অপূর্ব্ব শয্যায় শয়ন করিয়া শত শত কামিনী সঙ্গে পরমসুখে নিশি যাপন করিতাম, সেই আমি এক্ষণে এই অনাবৃত ও অপরিষ্কৃত প্রদেশে ভূ-শয্যায় শয়ন করিয়া শৃগালীগণ-বেষ্টিত হইয়া অতি কষ্টে রজনী প্রভাত করিতেছি। হায়! সেই গণিকাই আমার সর্ব্বনাশ করিয়া আমাকে এইরূপ দুরবস্থায় আনিয়াছে। এই বলিয়া সেই মুগ্ধ তাপস, দুঃখ বারিধির প্রবাহের ন্যায় অশ্রু মোচন করিতে লাগিল।

তাহাকে দেখিয়া আমার অত্যন্ত দয়া উপস্থিত হইল। বলিলাম—তোমার অত্যন্ত দুর্ব্বুদ্ধি ও দুর্ভাগ্য, সেই জন্যই গণিকায় আসক্ত হইয়াছিলে। বারণারীগণ কেবল স্বার্থপরায়ণ, তাহারা ধনবান্ পুরুষের প্রতি কপট আসক্তি প্রকাশ করিয়া, ক্রমে তাহার সর্ব্বস্ব হরণ করিয়া লয়, একবারও তাহার মঙ্গলের প্রতি দৃষ্টিপাত করে না। বেশ্যারা অতিশয় নির্দ্দয়, নিতান্ত কৃতঘ্ন, যে পুরুষ তাহাদিগকে সমস্ত সম্পত্তি প্রদত্ত করিয়া, আপনকে তাহাদের আজ্ঞাবসবর্ত্তী করিয়া লয়, নির্দ্ধন হইলে তাহাকেও নিষ্ঠুর তাহারা অনায়াসে নির্ব্বাসন করিয়া দেয়। বেশ্যা-সংসর্গেরি দোষের অধিক কি বলিব—যে সকল ভদ্র সন্তান বেশ্যাতে অত্যন্ত আসক্ত হয়, তাহাদের আর লোক-সমাজে লজ্জা থাকে না, স্ত্রীপুত্রাদি পরিবারবর্গের প্রতি পূর্ব্ববৎ স্নেহ থাকে না, কর্ত্তব্যাকর্ত্তব্য ও সদসৎ বিবেচনা একেবারেই তিরোহিত হয়। প্রকৃত তাহারা এইরূপ হত বুদ্ধি ও অবিবেচক হইয়া উঠে, যে, যদি কোন আত্মীয় ব্যক্তি বেশ্যা সক্তির অশেষবিধ দোষ দেখাইয়া নিবৃত্ত হইতে উপদেশ দেন তবে সেই উপদেশ গ্রহণ করা দূরে কথা প্রত্যুত বিরক্তই হইয়া উঠেন। যাহা হউক, যাহা হইয়াছে এক্ষণে আর অনুতাপ করিয়া কি হইবে তুমি আর কিছুদিন কষ্ট সহ্য করিয়া এই স্থানে অবস্থান কর, যাহাতে সেই পাপীয়সী বেশ্যা নিজে আসিয়া তোমার সমস্ত সম্পত্তি তোমাকে প্রত্যর্পণ করে আমি সেই বিষয়ে যত্ন করিব।

আমি সেই মুগ্ধ তাপসকে সেইরূপ আশ্বাস দান করিয়া চম্পানগরে প্রবেশ করিলাম। প্রবেশমাত্রেই সেইস্থানীয় লোক-মুখে শুনিলাম, কতকগুলি লুব্ধ তস্কর ও দস্যুদলে ঐ পুরী পরিপূর্ণ। তাহারা প্রতিনিয়তই দস্যুবৃত্তি করিয়া পুরবাসীদিগের সর্ব্বস্বান্ত করিয়াছে এবং সেই ধনে আপনারা নিরতিশয় ধনবান্ হইয়াছে। ঐ নগরকণ্টক পাপিষ্ঠদিগকে ঈদৃশ দুষ্প্রবৃত্তি হইতে নিবৃত্ত করিবার নিমিত্ত, আমি প্রথমতঃ ঐ নগরে তস্কর-বৃত্তি গ্রহণ করিবার মনন করিলাম। বিবেচনা করিলাম, ঐ দস্যুদিগের গৃহে চুরি করিয়া তাহাদিগের চৌর্য্যোপার্জ্জিত ধন সম্পত্তি সমস্ত অপহরণ করিতে পারিলে, তাহারা নিশ্চয়ই জানিতে ও বুঝিতে পারিবে যে, "অর্থ অচিরস্থায়ী পদার্থ, অনেক যত্ন করিলেও অর্থকে কেহ চিরদিন

একত্র স্থির রাখিতে শক্ত হয় না, সুতরাং সেই অর্থের নিমিত্ত দুষ্কর্ম্মে প্রবৃত্ত হওয়া অতি অকর্ত্তব্য কর্ম্ম।" দস্যুদিগের এইরূপ জ্ঞান জন্মিলে, তাহারা দুষ্কর্ম্মে নিবৃত্ত ও সৎপথে প্রবৃত্ত হইবে। আমি চৌর্য্যবৃত্তি অবলম্বন নিশ্চয় করিয়া, প্রথমত এক দ্যূতসভায় গমন করিয়া অক্ষধূর্ত্তদিগের সহ মিলিত হইলাম। দেখিলাম তাহারা নানাপ্রকার দ্যূতক্রীড়া করিতেছে। আমি তাহাদের ক্রীড়ায় অনভিজ্ঞতা দেখিয়া, ঈষৎ হাসিলাম। তাহাতে এক জন আমার প্রতি রুষ্ট হইয়া বলিল, কে হে তুমি, আমাদের ক্রীড়া দেখিয়া উপহাস করিতেছে, আইস তোমার সহই অগ্রে ক্রীড়া ক[illegible] এই বলিয়া বিমর্দ্দক-নামক দ্যূতসভাধ্যক্ষের আজ্ঞাক্রমে, আমা[illegible] করিয়া ক্রীড়ায় প্রবৃত্ত হইল। আমি সে ব্যক্তির নিকট একবারেই [illegible] সহস্র মুদ্রা জিতিলাম। পরে দ্যূতসভার নিয়মানুসারে, অধ্যক্ষ ও সভ্যদি[illegible]গকে অর্দ্ধাংশ দান করিয়া অবশিষ্ট লইয়া বহির্গত হইলাম। সে স্থানীয় সকল লোকই আমার প্রশংসা করিতে লাগিল। দ্যূতসভাধ্যক্ষ আমার সঙ্গে সঙ্গেই সভা হইতে বাহির হইয়া বিস্তর আগ্রহ সহকারে আমাকে আপন গৃহে লইয়া গেলেন। আমি তাঁহার অনুরোধে তাঁ[illegible]হই বাসা করিলাম। ক্রমে ক্রমে তাঁহার সহিত আমার এম[illegible] বন্ধুত্ব জন্মিল যে, উভয়ে, অভিন্ন-হৃদয় হইলাম। আমি নির্জ্জনে বিমর্দ্দকের নিকট চম্পানগরবাসী দস্যুদিগের বৃত্তান্ত বিশেষরূপে অবগত হইয়া এক দিন নিশীথসময়ে, নিবিড় অন্ধকারে চতুর্দ্দিক্ আচ্ছন্ন, তখন নীলবর্ণ-বসনের কাচ পরিয়া কক্ষদেশে তীক্ষ্ণ অস্ত্র বন্ধন করিলাম। এবং চৌর্য্যকার্য্যের নানাবিধ উপকরণ দ্রব্য লইয়া বহির্গত হইলাম। ইতিপূর্ব্বে বন্ধু বিমর্দ্দকের নিকট সন্ধান পাইয়াছিলাম, তদনুসারে এক দস্যুপতির ভবনে সন্ধি-খনন করিলাম। সন্ধির মুখ প্রশস্ত ও প্রসারিত করিবার পূর্ব্বে, সন্ধির সূক্ষ্ম ছিদ্র দিয়া অগ্রে গৃহমধ্যের সমস্ত বৃত্তান্ত অবগত হইলাম। পশ্চাৎ সন্ধির মুখ প্রশস্ত করিয়া অবলীলাক্রমে আপন গৃহের ন্যায় গৃহমধ্যে প্রবেশ করিয়া বহুমূল্যের একছড়া হার লইয়া প্রস্থান করিলাম। চতুর্দ্দিক্ গভীর ঘন-ঘটায় সমাচ্ছন্ন, রাজপথ নিবিড়তর অন্ধকারে পরিপূর্ণ। আমি সেই রাজপথে যাইতেছি, হঠাৎ বিদ্যুৎ বিদ্যুৎপ্রপাতের মত কিঞ্চিদ্দূরে একটী

আলোক দেখিতে পাইলাম। ঐ আলোক আমার দিকেই আসিতে লাগিল। বস্তুত সে আলোক নহে, এক পরম রমণীয়া যুবতী স্ত্রী। ক্রমে ক্রমে আমার নিকট আসিয়া উপস্থিত হইল। আমি তাহাকে সদয়বচনে জিজ্ঞাসিলাম, তুমি কে? কোথায় যাইতেছ? সে অতিশয় ভীত হইয়া গদ্‌গদ-স্বরে বলিল, আর্য্য, কুবেরদত্ত নামে এক ধনবান্ বণিক এই নগরে বাস করেন। আমি তাঁহার তনয়া। আমার নাম কুলপালিকা। জন্ম মাত্রেই পিতা আমাকে, এই নগরবাসী ধনমিত্র-নামক এক ধনাঢ্য [illegible]ত্রকে বাগ্দান করিয়াছিলেন। জ্ঞানোদয় হইলে আমি আপন [illegible]র বৃত্তান্ত অবগত হইয়া ধনমিত্রকেই মন সমর্পণ করিলাম। ধনমিত্র, পিতা-মাতার পরলোক গমনের পর সমস্ত পৈতৃকধনের অধিকারী হইলেন। স্বভাবত তিনি পরম-ধার্ম্মিক ও অতিশয়বদান্য। বদান্যতা প্রযুক্ত দীন-দুঃখীদিগকে ক্রমে ক্রমে সমস্ত সম্পত্তি দান করিয়া, অল্পকাল মধ্যেই দরিদ্র হইয়া পড়িলেন। তাঁহার ঔদার্য্যে পরমপরিতুষ্ট হইয়া পুরবাসীগণ এক্ষণে তাঁহাকে উদারক বলিয়া থাকেন। এক্ষণে আমার প্রত্যু[illegible]গ্যকাল উপস্থিত দেখিয়া তিনি পিতার নিকট আমাকে [illegible]রিয়াছিলেন। কিন্তু পিতা ধনশূন্য বলিয়া, তাঁহার সহ আমার বিবাহ দিলেন না; অর্থপতি-নামক এক অর্থশালী শ্রেষ্ঠীর সহিত আমার বিবাহ দিবেন স্থির করিয়াছেন। আজ রাত্রিশেষে সেই অমঙ্গল ঘটনা ঘটিবে জানিতে পারিয়া আমি প্রিয়তম ধনমিত্রের সঙ্কেতানুসারে আপন পুরজনকে প্রতারণা করিয়া এই নিশীথে বাটী হইতে বহির্গত হইয়াছি। একাকিনী কেবল প্রিয়তমের সঙ্গ-বাসনা সঙ্গিনী করিয়া, বাল্যকালের পরিচিতপথে তাঁহার গৃহে যাইতেছি। মহাশয়, অনুগ্রহ করিয়া আমাকে ত্যাগ করুন, এই অলঙ্কারগুলি গ্রহণ করুন এই বলিয়া সেই অবলা বস্ত্রাঞ্চল হইতে ভূষণ-ভাণ্ড উন্মোচন করিয়া আমার হস্তে অর্পণ করিল। আমি তাহার এই বৃত্ত শ্রবণে দয়ার্দ্রচিত্তে বলিলাম, পতিব্রতে, আমি তোমাকে তোমার প্রিয়তমের নিকট লইয়া যাইতেছি। এই বলিয়া তাহাকে সঙ্গে লইয়া দুইচারিপদ অগ্রসর হইবামাত্র দেখিতে পাইলাম, এক দল প্রহরী সৈন্য তীক্ষ্ণখড়্গ ও প্রচণ্ড দণ্ড হস্তে আলো জ্বালিয়া কোলাহল করিয়া

আসিতেছে। তাহা দেখিয়া সেই অবলা কাঁপিতে লাগিল। আমি তাহাকে বলিলাম, অবলে, তোমার কিছুমাত্র ভয় নাই, আমার হস্তে এই খড়্গ রহিয়াছে। অথবা, আর এক লঘু উপায় আছে। আমি, সর্পাঘাত হইয়াছে এইরূপ ছলকরিয়া মৃতের ন্যায় পড়িয়া থাকি, তুমি বিষণ্ণ বদনে প্রহরী দিগকে এই কথা বল যে, "আমরা স্ত্রীপুরুষে রাত্রিকালে যাইতেছিলাম, সভাগৃহের কোণ হইতে আমার স্বামীকে সর্পে দংশন করিয়াছে যদি তোমাদের মধ্যে কেহ মন্ত্রবৈদ্য থাকে, তবে দয়া করিয়া আমার বল্লভকে বাঁচাইয়া দিলে, এই অনাথার প্রাণরক্ষা... তখন সেই কুলকামিনী ভয়ে কম্পমানা ও অশ্রুপূর্ণ-নয়না হইয়া... সেই কাথাতেই সম্মত হইল। আমি যেন বিষাক্ত ও বিচেতন হইয়া... এইরূপ ভাব প্রকাশ করিয়া পরিয়া রহিলাম। প্রহরীসৈন্য নিকটবর্ত্তী হইলে, অবলা সজলনয়নে আমার উপদেশানুরূপসমস্ত জ্ঞাপন করিল। সৈন্যমধ্যে বিষবৈদ্যাভিমানী এক জন আমাকে নাড়িয়া চাড়িয়া অনেকমন্ত্র ভন্ত্র পড়িয়া বলিল ইহাকে কালে দংশন করিয়াছে, এ আর বাঁচিবে না, ইহার সমুদয় অঙ্গপ্রত্যঙ্গস্তব্ধ ও মলিন হইয়াছে, চক্ষুঃ স্থির... শ্বাস প্রশ্বাস রুদ্ধ হইয়াছে। হে সাধ্বি, শোক ত্যাগ কর, ... ঘটনা কেহই লঙ্ঘন করিতে সক্ত নয়; এক্ষণে তুমি এই স্থানেই অবস্থান কর, কাল তোহার স্বামীকে অগ্নিসাৎ করা যাইবে এই বলিয়া প্রহরী সৈন্যগণ প্রস্থান করিল। আমি গাত্রোত্থান করিয়া সেই রমণীকে ধনমিত্রের নিকট লইয়া গিয়া বলিলাম, আমি একজন তস্কর, এই ঘোর-নিশীথে রাজপথে যাইতেছিলাম, এই কামিনী তোমার প্রতিই একান্তমনা হইয়া একাকিনী আসিতেছিলেন। আমি পথিমধ্যে সহায় হইয়া তোমার নিকট পহুছিয়া দিলাম। ইহার এই অলঙ্কারগুলি গ্রহণ কর। এই বলিয়া, পতিব্রতার অর্পিত ভূষণ-ভাণ্ড ধনমিত্রের হস্তে অর্পণ করিলাম। ধননিত্র অলঙ্কারগুলি দর্শন করিয়া ভক্তি, হর্ষ ও সম্ভ্রম সহকারে আমাকে বলিলেন, আর্য্য, অদ্য তোমা হইতেই আমি প্রিয়তমা লাভ করিলাম। সাধুতা, ঔদার্য্য, ও অলোভ বার নাম, আজ তোমা হইতেই তাহার উদ্ভাবন হইল। তুমি যে উপকার করিলে, কি প্রত্যুপকার করিয়া আমি

সে ঋণ হইতে মুক্ত হইব ? যদি দেহ দান করি, তাহাও হইতে পারে না; আজ প্রিয়াকে না পাইলে আমি প্রাণধারণ করিতে পারিতাম না, এক্ষণে আমার প্রাণদান করিয়া তুমিই এই দেহের অধিকারী হইয়াছ অতএব এই দেহ দানে আমার আর অধিকার নাই। কেবল ইহাই নিবেদন, আজ হইতে তুমি এই দাস-জনকে ক্রয় করিয়া রাখিলে, চিরদিন প্রতিপালন করিতে হইবে। এই বলিয়া ধনমিত্র আমার চরণতলে পতিত হইলেন। আমি তাহাকে তুলিয়া আলিঙ্গন করিয়া বলিলাম, ভদ্র, প্রত্যুপকার-চিন্তায় আবশ্যক নাই, তুমি নিশ্চিন্ত হইলে কি না ধনমিত্র বলিলেন, নিশ্চিন্ত হইবার বিষয় কি, এই নারীর পিতা-মাতার সম্মতি ভিন্ন ইহাকে বিবাহ করিয়া এই দেশে থাকিলে, প্রাণরক্ষা করা সুকঠিন হইবে। অতএব এই রাত্রে এই দেশ ত্যাগ করিতে বাসনা করিতেছি। এক্ষণে তোমার আজ্ঞাই প্রমাণ। আমি বলিলাম, এইরূপ রূপবতী যুবতী সমভিব্যাহারে বিদেশে গমন করিতে হইলে পথে নানা বিপদ ঘটিবার বিলক্ষণ সম্ভাবনা। বিশেষ, বুদ্ধিমান্ ব্যক্তি এইরূপে প্রত্যুৎপন্ন করেন না, করিলে বুদ্ধির ও মহত্ত্বের হানি হয়। এই স্ত্রীর সম্পাদিত এই দেশেই নির্ব্বিবাদে বাস করা যায়, তাহা হইলেই বুদ্ধিমানের কার্য্য করা হয়। অতএব চল, ইহাকে ইহার নিজ গৃহে রাখিয়া আসি। ধনমিত্র আমার এই প্রস্তাবে সম্মত হইলেন। তখনই আমরা উভয়ে সেই কুমারীকে লইয়া তাহার গৃহে উপস্থিত হইলাম। তথায় সেই কন্যাকে চর করিয়া মাত্র মৃৎভাণ্ড অবশিষ্ট রাখিয়া সমস্ত সম্পত্তি অপহরণ করিলাম। তথা হইতে বহির্গত হইয়া চোরিত দ্রব্য সমূহ এক নির্জ্জনস্থানে লুকাইয়া রাখিয়া উভয়ে রাজপথে গমন করিতেছি, হঠাৎ কতকগুলা প্রহরীপুরুষের সম্মুখে পতিত হইলাম। তখন কি করি পথপ্রান্তে একটা হস্তী শয়ন করিয়াছিল, তাহার পুচ্ছ ধরিয়া স্কন্ধদেশে আরোহণ করিয়া পদাঘাত করিয়া সঙ্কেত করাতে, সেই মত্তহস্তী গাত্রোত্থান করিয়া শুণ্ডাঘাত ও দন্তপ্রহারে সমস্ত প্রহরীকেই সংহার করিল। পরে সেই হস্তী দ্বারা সেই রাত্রেই কুবেরদত্তের মনোনীত বর অর্থপতির ভবনদ্বার সমস্ত চূর্ণ করিয়া ফেলিলাম। তারপর হস্তীর পৃষ্ঠে যাইতে

যাইতে এক জীর্ণ উদ্যানে উপনীত হইয়া তথায় এক তরুশাখা অবলম্বন করিয়া উভয়ে হস্তী পরিত্যাগ করিয়া ক্রমে ভূমিতে অবতীর্ণ হইলাম। পরে ধনমিত্রের গৃহে গমন করিয়া শয়ন করিয়া রহিলাম। অচিরেই উদয়পর্ব্বতে পদ্মরাগশৃঙ্গের ন্যায় সূর্য্যমণ্ডল গগনমণ্ডলে উদিত হইল। আমরা গাত্রোত্থান করিয়া নগর-ভ্রমণে বহির্গত হইলাম। পথে শুনিলাম, পুরবাসীরা বলিতেছে, কি আশ্চর্য্য! বিগতরাত্রে কি ভৌতিক কাণ্ড উপস্থিত হইয়াছিল। কুবেরদত্তের গৃহসম্পত্তি সমস্ত অপহরণ করিয়াছে, অর্থপতির গৃহদ্বার সমুদয় চূর্ণ করিয়াছে। বোধ হয় [illegible] দত্ত অন্যায় করিয়া ধনমিত্রকে কন্যাদান না করাতে এইরূপ [illegible] ঘটিয়া থাকিবে। তারপর কুবেরদত্তের গৃহে উপস্থিত হইয়া দে[illegible] তথায় তুমুলকাণ্ড উপস্থিত হইয়াছে। কুবেরদত্ত অর্থশোকে নিরতিশ[illegible] ব্যথিত, অর্থপতি তাহাকে প্রচুর অর্থ দান করিবে বলিয়া আশ্বাস দিতেছে এবং এক মাস পরে কুলপালিকাকে বিবাহ করিবে এই প্রস্তাব করায় তাহাতে তিনি সম্মত আছেন জানিয়া আমরা এক মাস মধ্যে আর কোন উৎপাত নাই মনে করিয়া নিশ্চিন্তমনে নিজগৃহে প্রত্যাগ[illegible]। তারপর আমি এক চর্ম্ম-ভস্ত্রিকা প্রস্তুত করিয়া অতিগোপনে [illegible] বলিলাম, সখে, এই ভস্ত্রিকা লইয়া তুমি অঙ্গরাজের নিকট গমন কর, এবং নির্জ্জনে রাজাকে এই কথা বল, "মহারাজ, আপনি অবগত আছেন; আমি আপনার নগরবাসী বসুমিত্র বণিকের একমাত্র পুত্র, আমার নাম ধনমিত্র। আমি নিজ হস্তে সমস্ত সম্পত্তি সৎপাত্রে সমর্পণ করিয়া উপস্থিত দরিদ্র হইয়াছি, সকলে আমাকে দরিদ্র বলিয়া ঘৃণা করিয়া থাকে। কুবের দত্ত আমাকে আপন দুহিতা কুলপালিকা সম্প্রদান করিবেন প্রতিশ্রুত হইয়াছিলেন, তিনি এক্ষণে আমার দীনতা হেতু আমাকে কন্যাদানে বিমুখ হইয়া, অর্থপতি নামক বণিককে কন্যা সম্প্রদান করিবেন স্থির করিয়াছেন। আমি সেই অপমান সহ্য করিতে না পারিয়া প্রাণ পরিত্যাগের সঙ্কল্প করিয়া এক জীর্ণ অরণ্যে উপস্থিত হইয়া সেই জন-শূন্য স্থানে গলায় ছুরি দিবার উপক্রম করিতেছি, এমন সময় অকস্মাৎ কোথা হইতে এক জটাধারী পুরুষ আসিয়া উপস্থিত হইলেন। আমাকে জিজ্ঞা-

সিলেন, কে হে তুমি? কি নিমিত্ত এই দুঃসাহস কার্য্যে প্রবৃত্ত হইয়াছ? আমি কহিলাম, মহাশয়, আমি এই চম্পানগরনিবাসী এক বণিকের পুত্র, দারিদ্র্য হেতু এই দুঃসাহস-কর্ম্মে প্রবৃত্ত হইয়াছি। পুনর্ব্বার তিনি বলিলেন তুমি অতি মূঢ়, জান না আত্মহত্যা অপেক্ষা গুরুপাপ আর নাই। তুমি ধনের নিমিত্ত প্রাণত্যাগে উদ্যত হইয়াছ, ইহা বুদ্ধিমানের কর্ম্ম নহে। ধনলাভের বহু উপায় হইতে পারে, কিন্তু একবার কণ্ঠচ্ছেদ হইলে পুনর্ব্বার আর জীবনলাভের প্রত্যাশা থাকে না। অতএব তুমি এ দুর্ম্মতি [illegible] আমি এক চর্ম্ম ভস্ত্রিকা দিতেছি ইহার প্রসাদে তোমার [illegible] লাভ হইবে। আমি অনেক তপস্তা করিয়া এই ভস্ত্রা সিদ্ধ [illegible]। যতকাল আমি কামরূপে বাস করিয়াছিলাম, ইহারই [illegible]সাদে তথায় অনেক দরিদ্রের দারিদ্র্য-দুঃখ দূর হইয়াছে। এক্ষণে [illegible]ম্পানগর দর্শনার্থ আসিয়াছি তোমার দুরবস্থা দেখিয়া অত্যন্ত দয়া জন্মিছে, তুমি এই ভস্ত্রারত্নটি গ্রহণ কর। এই ভস্ত্রার বিষয়ে যে দৈব আদেশ আছে তাহা তোমাকে বলিয়া দিতেছি। এই ভস্ত্রা বেশ্যা ও বণিক্[illegible] ভিন্ন অন্য কাহারও গৃহে রত্ন প্রসব করে না। এবং যিনি এক[illegible]দিনেতে ধনলাভের অভিরুচি করেন, তাঁহার প্রতিও এই আদেশ আছে, তাঁহাকে পূর্ব্বোপার্জ্জিত সমস্ত সম্পত্তি সৎপাত্রে দান করিতে হইবে আর যদি তিনি অন্যায় করিয়া কাহারও ধন-সম্পত্তি লইয়া থাকেন তাহা তাহাকে ফিরাইয়া দিতে হইবে। তারপর এই ভস্ত্রাকে কোন পবিত্র স্থানে রাখিয়া রাত্রিতে পূজা করিলে পরদিন প্রভাতে এই ভস্ত্রা সুবর্ণে পরিপূর্ণ দৃষ্ট হইবে। দয়ালু জটাধর এই অলৌকিক ভস্ত্রা আমাকে অর্পণ করিয়া অন্তর্হিত হইলেন। এক্ষণে এই ভস্ত্রারত্ন মহারাজকে নিবেদন না করিয়া উপভোগ করা অনুচিত বিবেচনায় আপনার নিকট আসিয়াছি, আপনি যাহা আজ্ঞা করেন"। এই বলিয়া করপুটে দণ্ডায়মান হইও। রাজা অবশ্যই তোমাকে এই ভস্ত্রারত্ন উপভোগের আজ্ঞা দিবেন। পুনর্ব্বার তুমি কহিও, মহারাজ, যাহাতে কোন ব্যক্তি ইহা অপহরণ করিতে না পারে সে বিষয় আপনার অনুগ্রহ প্রার্থনা করি। রাজা তোমার এই প্রার্থনাও পরিপূর্ণ করিবেন সন্দেহ নাই। তারপর আপনগৃহে

আসিয়া পূর্ব্বসম্পত্তি যাহাকিছু আছে তাহা সর্ব্বসমক্ষে সংপাত্রে দান করিয়া এই ভস্ত্রা পূজা করা যাইবে। প্রতি দিন আমরা যে ধন চুরি করিয়া আনিব, তাহা দিয়া এই ভস্ত্রা পূর্ণ করিয়া রাখিব। তুমি প্রভাতে উঠিয়া সকলের সমক্ষে ধনপূর্ণ ভস্ত্রা বাহির করিবে এবং সেই সমস্ত ধন পূর্ব্বের মত বিতরণ করিবে। এইরূপ করিলে অর্থলুব্ধ কুবেরদত্ত অর্থপতিকে তুচ্ছ তৃণ জ্ঞান করিয়া তোমাকেই কন্যা সম্প্রদান করিবেন সন্দেহ নাই। এবং এই উপায়ে আমাদের চৌর্য্যকার্য্য ও প্রচ্ছন্ন থাকিবে। ধনমিত্র আমার এই পরামর্শে আনন্দিত বা... আমার পরামর্শানুরূপ সমস্ত অনুষ্ঠান করিলেন। সেই দিনই বন্ধু...র কে বলিলাম, সখে, তুমি অর্থপতির সহ কোনরূপে প্রণয় কর এবং যাহা... তোমার প্রতি তাহার দৃঢ় বিশ্বাস জন্মে সেরূপ চেষ্টা কর, ও ক্রমে তাহা... অন্তঃকরণে ধনমিত্রের উপর শত্রুতা এবং বিদ্বেষ বৃদ্ধি করিতে থাক... বিমর্দ্দক আমার পরামর্শের অনুসরণে প্রবৃত্ত হইলেন। এ দিকে ধন... মিত্রের ভস্ত্রা-রত্ন-প্রাপ্তি এবং উত্তরোত্তর সম্পত্তি বৃদ্ধি দেখিয়া, লুব্ধ কুবের-দত্ত অর্থপতিকে কন্যা দান-সঙ্কল্প পরিত্যাগ করিয়া ধনমিত্রকেই ... দান করিবেন স্থির করিলেন। কিন্তু অর্থপতি তাহাতে সম্পূর্ণ প্রতি-বন্ধকতা করিতে লাগিল।

একদিন শুনিলাম কামমঞ্জরীর কনিষ্ঠা রাগমঞ্জরীর নাচ হইবে। এই সংবাদ শুনিয়া অনেক নাগরিক লোক যাইতে লাগিলেন। আমিও ধনমিত্রের সহ নৃত্য-দর্শন মানসে সভায় উপস্থিত হইয়া উপবিষ্ট হইলাম। রাগমঞ্জরী রঙ্গভূমিতে নৃত্য আরম্ভ করিল। আমি তাহার রূপমাধুরী ও নৃত্য-চাতুরী দর্শন করিয়া অত্যন্ত মোহিত ও মুগ্ধ হইয়া পড়িলাম। কুসুমায়ুধ তাহার দৃষ্টি-পরম্পরারূপ নীলোৎপল লইয়াই যেন আমাকে নিরতিশয় বিদ্ধ করিতে লাগিলেন। রাগমঞ্জরীর নৃত্য দেখিয়া সভাস্থ সমস্ত লোকই অত্যন্ত সন্তুষ্ট হইয়া প্রশংসা করিতে লাগিল। প্রশংসাবাদ শ্রবণে রাগমঞ্জরীর মুখচন্দ্রের আরও বিজাতীয় শোভা জন্মিল। তাহার তখনকার সৌন্দর্য্য দেখিয়া আমি সাতিশয় অধৈর্য্য হইয়া উঠিলাম। নৃত্য শেষে জানি না কি হেতুক, সেই বারবিলাসিনী, আমাকে বিলাসহেতুক,

অথবা অভিলাষহেতুক, কি অকস্মাৎ বা, অপাঙ্গ-নয়নে বার বার দেখিতে লাগিল। পরিশেষে ঈষৎ হাস্য করিয়া প্রস্থান করিল। আমি তখন গৃহে আসিয়া অনুক্ষণ কেবল তাহার চিন্তায় মগ্ন হইলাম। শিরোবেদনার-ছল করিয়া এক নির্জ্জনগৃহে শয়ন করিয়া থাকিলাম। ধনমিত্র আমার অবস্থা বুঝিতে পারিয়া, আমাকে বলিলেন, সখে, ধন্যা সেই গণিকাকন্যা, যে তোমার অন্তঃকরণে এইরূপ মোহ আনয়ন করিয়াছে। আমি তাহার তখনকার হাব-ভাবভঙ্গীতে জানিতে পারিয়াছি, তাহারও তোমার প্রতি প্রণয়প্রবৃত্তি হইয়াছে। মদনদেব তাহাকেও তোমার প্রতি আকুলিত করিয়াছেন, সন্দেহ নাই। এক্ষণে এক স্থানে মিলনের অপেক্ষা মাত্র। কিন্তু তাহার সহ সমাগমের একটি প্রতিবন্ধক আছে। সেই বারাঙ্গনা বেশ্যাধর্ম্ম অবহেলা করিয়া কুলকামিনীর ন্যায় একমাত্র বিবাহিত-স্বামী-সমাগমে কালযাপন করিবে প্রতিজ্ঞা করিয়াছে সেই প্রতিজ্ঞায় তাহার ভগিনী কামমঞ্জরী ও তাহার মাতা মাধবসেনা তাহাকে স্বধর্ম্ম অবলম্বনের জন্য বিস্তর বুঝাইয়াছিল। কিন্তু সে কোনরূপেই তাহাদের আজ্ঞানুবর্ত্তিনী হয় নাই। পরে তাহারা এই বিষয় রাজার গোচর করায় রাজা রাগমঞ্জরীকে ডাকিয়া অনেক উপদেশ দিয়াছিলেন, কিন্তু তবু ও তাহাকে স্বধর্ম্মে প্রবৃত্ত করিতে পারেন নাই। তারপর তাহার ভগিনী ও জননী বিনয়পূর্ব্বক রাজার নিকট প্রার্থনা করিল, "মহারাজ, যদি কোন ব্যক্তি আমাদের অমতে রাগমঞ্জরীকে বিবাহ করে, তাহা হইলে আপনি আমাদের প্রতি অনুগ্রহ করিয়া তাহার দণ্ডবিধান করিবেন রাজা তাহাদের প্রার্থনা পূর্ণ করিবেন অঙ্গীকার করিয়াছেন। অতএব এ বিষয়ে যাহা পরামর্শ হয় স্থির কর।" আমি বলিলাম, তবে আর ভাবনা কি, তাহার প্রতিজ্ঞা শ্রবণে মনে হইতেছে সে অর্থলুব্ধ নহে, গুণলুব্ধ। অতএব তাহাকে বশ করা কঠিন ব্যাপার নহে। তাহার ভগিনী ও জননী কেবল ধনেরই অভিলাষ করিয়া থাকে। তাহাদিগকে গোপনে প্রভূত অর্থ দান করিলেই তাহাদের সম্মতি হইবে। আমি বন্ধুর সহ এই পরামর্শ স্থির করিয়া ধর্ম্মরক্ষিতা নামে কামমঞ্জরীর দূতীকে কিছু ধন দিয়া বশীভূত করিলাম তাহা দ্বারা কামমঞ্জরীকে এই কথা

বলিয়া পাঠাইলাম, "যদি তুমি আমার সহিত রাগমঞ্জরীর বিবাহ দাও, তাহা হইলে আমি ধনমিত্রের ভস্ত্রারত্ন চুরি করিয়া তোমাকে দিব"। কামমঞ্জরী ভস্ত্রারত্ন-লাভলোভে মোহিত হইয়া আমার প্রার্থনায় সম্মত হইল। আমি রাত্রিযোগে অতি গোপনে বন্ধুর বাটী হইতে সেই ভস্ত্রাটি আনিয়া তাহাকে দিয়া রাগমঞ্জরীকে বিবাহ করিলাম।

যে রাত্রে ভস্ত্রারত্ন অপহৃত হইল, সেই দিন দিবাভাগে বন্ধু বিমর্দ্দককে যেইরূপ শিখাইয়া ছিলাম তদনুসারে তিনি আসিয়া, কৃত্রিম কোপ দেখাইয়া সকলের সমক্ষে ধনমিত্রকে বিস্তর তিরস্কার করেন। তাহাতে ধনমিত্র বলেন, ভদ্র, কিজন্য অকারণ আমাকে অপমান করিতেছ ; আমি তোমার বিন্দুমাত্রও অপকার করি নাই। এই কথায় বিমর্দ্দক আবার তিরস্কার করিয়া কহিলেন, "কি ! তুমি অপকার কর নাই আমার প্রভু অর্থপতি অর্থ দিয়া যে রমণী ক্রয় করিয়াছেন, তুমি তাহার পিতা-মাতাকে ধনসম্পত্তির লোভ দেখাইয়া তাহাকে গ্রহণ করিবার ইচ্ছা করিয়াছ, আর বলিতেছ কোন অপকার কর নাই? তুমি কি জান না যে, বিমর্দ্দক অর্থপতি বণিকের প্রাণসম প্রিয়পাত্র? আমি প্রভুর জন্য প্রাণ পর্য্যন্ত পরিত্যাগ করিতে প্রস্তুত আছি। তুমি কিসে এত অহঙ্কার কর? যে ভস্ত্রারত্নের অহঙ্কার, আমি এক রাত্রেই সেই দর্প চূর্ণ করিতে পারি"। প্রতিবাসী ভদ্র লোকেরা বিমর্দ্দকের এইরূপ সাহসবাক্যে রুষ্ট হইয়া তাহাকে ভৎর্সনা করিয়া বিদায় করিয়া দেন। পর দিন প্রত্যূষে ধনমিত্র রাজসমীপে উপস্থিত হইয়া কৃত্রিম কাতরতা দেখাইয়া নিবেদন করিলেন, মহারাজ, আমি পূর্ব্বে যে ভস্ত্রারত্নের বিষয় আপনার গোচর করিয়াছিলাম, বিগত রাত্রে আমার সেই ভস্ত্রারত্নটি চুরি গিয়াছে। কল্য দিবাভাগে অর্থপতি বণিকের প্রিয়পাত্র বিমর্দ্দক আমাকে অহেতুক কতকগুলি তিরস্কার বাক্য বলিয়া ভস্ত্রা হরণের ভয় প্রদর্শন করে। তাহার প্রতিই আমার সন্দেহ জন্মিয়াছে। এক্ষণে আপনার আজ্ঞাই প্রমাণ। রাজা, অর্থপতিকে নির্জ্জনে ডাকিয়া জিজ্ঞাসিলেন ভদ্র, বিমর্দ্দক নামে তোমার কেহ আত্মীয় আছে কি না? মূর্খ অর্থপতি উত্তর করিল, মহারাজ, বিমর্দ্দক আমার পরম আত্মীয়। রাজা কহিলেন, তাহাকে একবার ডাকিয়া আন। অর্থপতি রাজাজ্ঞায়

আপন গৃহে আসিয়া বিমর্দ্দকের আলয়ে বেশ্যালয়ে, দ্যূতসভায় এবং আপণ প্রভৃতি নানাস্থানে অন্বেষণ করিয়াও তাহাকে পাইল না। দেব, মূর্খ অর্থপতি কিরূপে পাইবে? আমি তাহাকে সেই দিনেই তোমার অন্বেষণার্থ উজ্জয়িনী নগরে পাঠাইয়াছিলাম। সুতরাং তাহাকে না পাইয়া অর্থপতি একাকী রাজসমীপে আবার উপস্থিত হইল। রাজা সাক্ষীদ্বারা বিমর্দ্দকের সেই সাহস বাক্যের প্রমাণ লইয়া অর্থপতিকেই ভস্ত্রারত্নহরণের মূলীভূত কারণ স্থির করিয়া কারাবদ্ধ করিলেন।

অন্য দিকে কামমঞ্জরী ভস্ত্রা হইতে প্রভূত ঐশ্বর্য্য-লাভের আশায়, ভস্ত্রার যে দৈব নিদেশ আছে, তদনুসারে আপন সম্পত্তি সমস্ত বিতরণ করিতে লাগিল। পূর্ব্বে অন্যায়পূর্ব্বক যে বিরূপক বণিকের সর্ব্বস্ব হরণ করিয়াছিল, এক্ষণে সেই বিরূপকের নিকট নিজে উপস্থিত হইয়া, তাহার সমুদয় সম্পত্তি প্রত্যর্পণ করিল। বিরূপক, অকস্মাৎ আপন সমস্ত সম্পত্তি পাইয়া একেবারে আনন্দসাগরে মগ্ন হইলেন। এবং আমার নিকট অত্যন্ত কৃতজ্ঞতা প্রকাশ করিয়া সংসার ধর্ম্মে আবার প্রবৃত্ত হইলেন। কাম-মঞ্জরী ভস্ত্রারত্ন-দোহনের প্রত্যাশায় কিছুদিনমধ্যেই সমস্ত সম্পত্তি নিঃশেষ করিয়া ফেলিল, কেবল মাত্র বাসগৃহ অবশিষ্ট রহিল। এমন সময় ধর্মমিত্র, আমার পরামর্শানুসারে অতিগোপনে ভূপতি-ভবনে গিয়া নিবেদন করিলেন, মহারাজ, আমি পূর্ব্বে আপনার গোচর করিয়াছি, ভস্ত্রা হইতে ধন গ্রহণ করিতে হইলে পূর্ব্ব সম্পত্তি সমুদায় পরিত্যাগ করিতে হয়। এক্ষণে কামমঞ্জরী বেশ্যা সাতিশয় ধনলুব্ধা হইয়াও যখন অকাতরে আপন সমস্ত সম্পত্তি বিতরণ করিতেছে, ইহাতে মনে হয় আমার ভস্ত্রাটি ইহার গৃহেই আছে। রাজা এইকথা শুনিয়া তৎক্ষণই কামমঞ্জরী ও তাহার মাতাকে ডাকিয়া পাঠাইলেন। তাহাতে যেন আমি অতিবিষণ্ণ হইয়া কামমঞ্জরীকে বলিলাম, বোধ করি, প্রকাশ্যভাবে সর্ব্বস্ব ত্যাগ করাতে তোমার গৃহেই ভস্ত্রারত্ন আছে আশঙ্কা করিয়া, অঙ্গরাজ তোমাদিগকে আহ্বান করিয়াছেন। তিনি জিজ্ঞাসা করিলে, তোমরা যদি আমারনিকট হইতে পাইয়াছ বল, তাহা হইলে নিশ্চয় আমার প্রাণদণ্ড হইবে; আমার বিয়োগে তোমার ভগিনীও জীবন ধারণ করিতে পারিবেন না, এবং এই ভস্ত্রা

ধনমিত্রের করাত হইবে। একসময়ে বহু বিপদ্ উপস্থিত, উদ্ধারের উপায় কি হইতে পারে? কামমঞ্জরী ও তাহার মাতা আমার এই কাতর-বাক্যে অত্যন্ত ভীত হইয়া ক্রন্দন করিতে লাগিল। কিছুক্ষণ পরে অনেক ভাবিয়া চিন্তিয়া বলিল, উপস্থিত আর উপায় কি, আমাদিগের নির্ব্বুদ্ধিতা প্রযুক্তই এই গোপনীয় বিষয় প্রকাশিতপ্রায় হইয়াছে। রাজা আমাদিগকে ভস্ত্রাপহারকের নাম জিজ্ঞাসা করিলে, যদি আমরা তোমাকে নির্দ্দেশ করি, তাহা হইলে সকলেই এক সময়ে ধনে প্রাণে নষ্ট হইব। তবে এই এক উপায় আছে, অর্থপতি ভস্ত্রা-রত্ন হরণ করিয়াছে বা কারারুদ্ধ হইয়াছে। সেই হতভাগা প্রতিদিন আমাদের গৃহে গমনাগমন করিত, অঙ্গপুরাস্থ সকল ব্যক্তিরই ইহা জানা আছে। সুতরাং তাহারই নাম নির্দ্দেশ করিয়া, উপস্থিত প্রাণ রক্ষা করা যাইতে পারে। এই স্থির করিয়া তাহারা রাজদ্বারে উপস্থিত হইল। রাজা তাহাদিগকে জিজ্ঞসা করিলেন, কে তোমাদিগকে ধনমিত্রের ভস্ত্রারত্ন দিয়াছে, বল। তাহারা বলিল, মহারাজ, বেশ্যা দিগের এইরূপ রীতি নহে যে, ধনদাতার নামোল্লেখ করা। যাহারা বেশ্যাসক্ত হয়, তাহারা কখনও ন্যায়োপার্জ্জিত আনিয়া বেশ্যাকে দেয় না। সুতরাং মহারজ বিবেচনা করিয়া দেখুন, আমরা কিরূপে তাহার নাম নির্দ্দেশ করিতে পারি? এইরূপ অনেক বাক্‌চাতুরী করায়, রাজা কুপিত হইয়া তাহাদের নাসাকর্ণচ্ছেদের আজ্ঞা করিলেন। তখন তাহারা সাতিশয় বিষণ্ণতার ভান করিয়া অর্থপতিরই নাম উল্লেখ করিল। রাজা তৎক্ষণাৎ অর্থপতির প্রাণ-দণ্ডের আজ্ঞা দিলেন। তখন ধনমিত্র কৃতাঞ্জলি হইয়া নিবেদন করিলেন, মহারাজ, এ ব্যক্তি প্রধান বণিকবংশে জন্মগ্রহণ করিয়াছে, ইহার প্রাণদণ্ড করিবেন না, আমার অনুরোধ ইহার সর্ব্বস্ব গ্রহণ করিয়া নির্ব্বাসন করুণ। ধনমিত্রের এইরূপ সৌজন্য ও সদয় ভাব দেখিয়া, সভাস্থ সমস্ত লোক তাঁহার ধন্যবাদ করিতে লাগিলেন। রাজাও পরম পরিতুষ্ট হইলেন। পরে অর্থপতিকে সর্ব্বস্ব বঞ্চিত করিয়া সকলের সমক্ষে দেশবহিষ্কৃত করিয়া দিলেন। লুব্ধা কামমঞ্জরী সর্ব্বস্বান্ত হইয়াছিল, ধনমিত্রের অনুরোধে, অঙ্গরাজ তাহাকে অনুগ্রহপূর্ব্বক অর্থপতির অর্থের কিয়দংশ দিয়া বিদায় করিলেন। তারপর

ধনমিত্র, উত্তম দিন দেখিয়া নির্ব্বিঘ্নে কুলপালিকার পাণিগ্রহণ করিলেন। আমি এইরূপে মনস্কামনা সিদ্ধ করিয়া প্রিয়তমা রাগমঞ্জরীর সহ সুখে কাল হরণ করিতে লাগিলাম।

অবশ্যম্ভাবী ঘটনা লঙ্ঘন করিতে কেহ সমর্থ নহে। আমি এক রাত্রে প্রণয়িনী রাগমঞ্জরীর অনুরোধে অধিক সুরা পান করিয়া অত্যন্ত মত্ত হইলাম। মত্ত মানব উত্তর-কাল বিবেচনা না করিয়াই হটাৎ সাহস কর্ম্মে প্রবৃত্ত হয়। আমিও মদভরে অধীর হইয়া রাগমঞ্জরীকে বলিলাম, অদ্য [illegible]তেই তোমার গৃহ ধনে পরিপূর্ণ করিব, এই বলিয়া তক্ষণই [illegible]লাম। প্রিয়তমা আমাকে মত্ত দেখিয়া বারবার বারণ করিতে লাগিল। আমি তাহার নিষেধ না শুনিয়া অতিবেগে রাজপথে বাহির হইয়া পড়িলাম। আমার হস্তে কেবল মাত্র একখানি খড়্গ ছিল। চৌর্য্য-কার্য্যের উপযোগী আর আর উপকরণ লইতে বিস্মৃত হইলাম। শৃগালিকা নামে রাগমঞ্জরীর সেবিকা আমার পশ্চাৎ পশ্চাৎ আসিতে লাগিল। অল্পক্ষণ মধ্যেই কতকগুলা প্রহরী আসিয়া আমাকে আক্রমণ [illegible]। আমি তখন সাতিশয় মত্ত ছিলাম, তাহাদের দুই তিন জনকে [illegible]ঘাত করিলাম। পরিশেষে মদভরে অবসন্ন হইয়া ভূমিপৃষ্ঠে পতিত হইলাম। সেই অবকাশে তাহারা আমাকে বন্ধন করিয়া ফেলিল। তারপর শৃগালিকা অতি আর্ত্ত-স্বরে চীৎকার করিতে করিতে আসিয়া উপস্থিত হইল। তখন আমার কিছু চৈতন্য হওয়াতে, মনে মনে বিবেচনা করিলাম, হায়? কি কুকর্ম্ম করিয়াছি, নিজ দোষেই বিষম বিপদে পতিত হইলাম, এখন কি করিয়া উদ্ধার হই? ধনমিত্র ও রাগমঞ্জরীর সহ আমার প্রণয় আছে নগরের সকলেই জানিতে পারিয়াছে। আমার জন্য উত্তরকালে তাহাদের কোন বিপদ ঘটনা না ঘটে, অথচ আমিও এ বিপদ হইতে মুক্ত হইতে পারি, এমন কোন উপায় করা কর্ত্তব্য। অল্পক্ষণ চিন্তা করিয়া মনে মনে এক উপায় স্থির করিলাম। তারপর শৃগালিকাকে বলিলাম, দূর হ, বৃদ্ধে, দূর হ, তুই সেই অর্থলুব্ধা রাগমঞ্জরীকে ভস্ত্রারত্ন-গর্ব্বিত ধনমিত্রের সহ মিলন করিয়া দিয়াছিস, আবার আমার নিকট আত্মীয়তা করিতে আসিয়াছিস। আমি তোর রাগ-

মঞ্জরীর সমুদয় অলঙ্কার এবং ধনমিত্রের ভস্ত্রারত্ন চুরি করিয়া আনিয়াছি। ইহাতে আমার প্রাণ যায় তাহাও স্বীকার, তথাপি আর তোর কথায় কখনও রাগমঞ্জরীর গৃহে যাইব না। পরমধূর্ত্তা শৃগালিকা আমার মনের ভাব বুঝিয়া সজলনয়নে রাজপুরুষদিগের নিকট বলিতে লাগিল, হে মহাশয়গণ, আপনারা ক্ষণমাত্র অপেক্ষা করুন, আমি ইহার স্থানে আমার কন্যার অলঙ্কারগুলির সন্ধান জানিয়া লই। তাহারা এই প্রস্তাবে সম্মতি প্রকাশ করিলে, শৃগালিকা আমার নিকটে আসিয়া বলিল, সৌম্য, আমার এই অপরাধ মা[illegible] এক্ষণে ধনমিত্র তোমার কলত্র গ্রহণ করিয়া শত্রু যথার্থ বটে, [illegible] রাগমঞ্জরী চিরদিন তোমার পরিচর্য্যা করিয়াছে, তাহার প্রতি একটু অনুগ্রহ করিয়া তাহার অলঙ্কারগুলি কোথায় রাখিয়াছ বলিয়া দাও। এই বলিয়া আমার পদতলে পতিত হইল। তখন আমি কৃত্রিম দয়ার ভান করিয়া বলিলাম ভাল, আমি ত মৃত্যুর হস্তে পতিত হইয়াছি, তবে আর তাহার অলঙ্কার রাখিবার প্রয়োজন কি। রক্ষা পুরুষদিগের সমক্ষে প্রকাশিতরূপে এই কথা বলিয়া, শৃগালিকার কাণে সঙ্কেতে [illegible] উদ্ধারের উপায় বলিয়া দিলাম। সে আমার সমস্ত অভিপ্রা[illegible] লইল। বৎস, দীর্ঘজীবী হও, দেবতা সকল তোমার প্রতি প্রসন্ন হউন, এইরূপ অশীর্ব্বাদ করিতে করিতে চলিয়া গেল। রক্ষী পুরুষেরা আমাকে কারাগারে আনিয়া বদ্ধ করিল। কান্তক নামে এক যুবা পুরুষ সেই কারাগারের কর্ত্তৃত্ব পদে নূতন নিযুক্ত ছিল। তারুণ্যমদে মত্ত হইয়া সে আপনাকে সুন্দর পুরুষ বলিয়া অভিমান করিত, বস্তুত তাহার কিছু সৌন্দর্য্যও ছিল কিন্তু বুদ্ধিশুদ্ধি বড় ছিল না। সে একদিন আমার নিকট আসিয়া বলিল, তুমি যদি ধনমিত্রের ভস্ত্রারত্ন প্রত্যর্পণ না কর, তাহা হইলে তোমাকে নানা ক্লেশ ভোগ করিয়া, পরিশেষে মৃত্যু-পথের পথিক হইতে হইবে। আমি হাসিয়া বলিলাম, যদি চিরকালের চোরিত অর্থ প্রত্যর্পণ করিতে হয়, অথবা সহস্র সহস্র যাতনা ভোগ করিতে হয়, তাহা হইলেও আমার পরম শত্রু ধনমিত্রের ভস্ত্রারত্ন কখনও প্রত্যর্পণ করিব না, দৃঢ় প্রতিজ্ঞা করিয়াছি। কান্তক আমাকে প্রতিদিন এইরূপ ভয় প্রদর্শন,

কখন বা তর্জ্জন গর্জ্জন, কখন বা সান্ত্বনা-বাক্য প্রয়োগ করিতে লাগিল। আমি সেই কারাগারে কোন প্রকারে কাল হরণ করিতে লাগিলাম। কিছুকাল পরে একদিন অপরাহ্নে শৃগালিকা একাকিনী নির্জ্জনে আমার নিকট আসিয়া প্রফুল্লমুখে বলিল, সৌম্য, তুমি আমার কাণে কাণে যাহা বলিয়া দিয়াছিলে তাহা সম্পন্ন করিয়া তুলিয়াছি। আমি তোমার আজ্ঞানুসারে ধনমিত্রকে গিয়া বলিলাম "তোমার বন্ধু বেশ্যা-সংসর্গ-সুলভ পানদোষ হেতু এইরূপ বিপদে পড়িয়া কারারুদ্ধ হইয়াছেন। [illegible] বলিয়াছেন, তুমি নিঃশঙ্কচিত্তে রাজার নিকটে গিয়া জানাও [illegible] আমার যে ভস্ত্রারত্ন অর্থপতি চুরি করিয়াছিল, আপনার প্রসাদে তাহা পাইয়া সচ্ছন্দে কালযাপন করিতেছিলাম। ইতিমধ্যে রাগমঞ্জরীর নায়ক একজন অক্ষধূর্ত্ত আমার সহিত বন্ধুত্ব করিয়াছিল। আমি তাহার সম্পর্কেই তাহার প্রিয়তমা রাগমঞ্জরীর গৃহে কখন কখন যাতায়াত করিতাম এবং বন্ধুর প্রণয়িনী বলিয়া কখন কখন উপহারস্বরূপ বসন-ভূষণ প্রত্যর্পণ করিতাম। সেই দুরাশয় আমার এইরূপ ব্যবহার দেখিয়া প্রত্যুত [illegible]তে আমি অনুরক্ত হইয়াছি, অনুমান করিয়া আমার প্রতি এবং [illegible]র প্রতি ক্রুদ্ধ হইয়া, আমার ভস্ত্রারত্ন ও রাগমঞ্জরীর অলঙ্কারাদি সমস্ত চুরি করিয়াছে। আবার অন্যস্থানে চুরি করিতে যাইতেছিল পথের মধ্যে আপনার নাগরিক পুরুষেরা ধরিয়া, কারারুদ্ধ করিয়াছে। কিন্তু রাগমঞ্জরীর এক পরিচারিকা অনেক অনুনয় বিনয় করিয়া তাহার নিকট অলঙ্কারগুলির সন্ধান লইয়া গিয়াছে, বোধ করি পাইয়া থাকিবে। মহারাজ, অনুগ্রহ করিয়া যদি সেই দুরাত্মার নিকট হইতে আমার ভস্ত্রা-রত্নটি দেওয়াইয়া দেন, তাহা হইলে অনুগৃহীত হই। রাজার নিকট এইরূপ নিবেদন করিলে, তিনি অবশ্যই তোমার বন্ধুর প্রাণদণ্ড না করিয়া ভয় ও অন্যান্য উপায় দ্বারা ভস্ত্রারত্ন দেওয়াইবার চেষ্টা করিবেন। তাহা হইলেই ইষ্টসিদ্ধি হয়"। ধনমিত্র আমার নিকট তোমার এই বিপদ শুনিয়া তোমার আজ্ঞানুরূপ সমুদয় অনুষ্ঠান করিয়াছেন। তাহাতে রাজা কান্তকের প্রতি, তোমার নিকট হইতে ভস্ত্রা প্রত্যাহরণ করাইবার অনুমতি দিয়াছেন।

এই সংবাদ বলিয়া শৃগালিকা আবার বলিতে লাগিল, সৌম্য, আমি তোমার আজ্ঞাক্রমে রাগমঞ্জরীর নিকট হইতে অর্থ আনিয়া সেই অর্থে রাজতনয়া অম্বালিকার পরিচারিণী মাঙ্গলিকাকে বশীভূত করিলাম। তাহা দ্বারা রাগমঞ্জরীর সহ রাজকন্যার আলাপ পরিচয় হইলে, ক্রমে উভয়ের প্রণয় বৃদ্ধি হইতে লাগিল। আমি প্রতিদিন রাগমঞ্জরীর প্রেরিত নানাবিধ বসন-ভূষণ উপঢৌকন লইয়া, রাজকন্যার নিকট যাতায়াত করিতে লাগিলাম। রাজকন্যা আমাকে ক্রমে ক্রমে অতিশয় ভাল বাসিতে লাগিলেন। একদিন তিনি ছাদের উপর দাঁড়াইয়া আছে[illegible] সময়ে আমি তথায় উপস্থিত হইয়া দেখিলাম, অনতিদূরে কান্ত[illegible] কার্য্যান্তরে আসিয়া রাজতনয়ার রূপমাধুরী-দর্শনে বিমুগ্ধ হইয়া [illegible] তাঁহার প্রতি চাহিয়া আছে। রাজকন্যাও সেইদিকে কতকগুলি পারাবতের ক্রীড়া দেখিতেছিলেন, কিন্তু কান্তককে দেখিতে পান নাই। আমি সময় বুঝিয়া একটি রহস্যের কথা কহিলাম। তাহা শুনিয়া রাজকন্যা মন্দ মন্দ হাস্য করিতে লাগিলেন। ঐ সময় আমি কান্তকের প্রতি দৃষ্টি করিয়া এরূপ নয়ন-ভঙ্গী করিলাম যে, তাহাতে কান্তক ম[illegible] রাজকন্যা তাহার প্রতিই অনুরক্ত হইয়া হাস্য করিলেন। [illegible] এইরূপ বিবেচনা করিয়া অল্পবুদ্ধি কান্তক নিতান্ত অধী[illegible] হইয়া উঠিল। আপনাকে ধন্য জ্ঞান করিয়া তথা হইতে প্রস্থান করিল। সেইদিন সন্ধ্যাকালে রাজপুত্রী এক পেটিকার মধ্যে বসনযুগল, তাম্বুলবটিকা ও অনুলেপন-সামগ্রী রাখিয়া আপন অঙ্গুরীয়মুদ্রায় মুদ্রিত করিয়া এইটি প্রিয়সখী রাগমঞ্জরীকে দিয়ে এস বলিয়া আমার হস্তে প্রদান করিলেন। আমি সেই পেটিকা লইয়া কান্তকের গৃহে উপস্থিত হইলাম। অকুল সমুদ্রে মগ্ন ব্যক্তি নৌকা প্রাপ্ত হইলে যেমন হয়, সেইরূপ সে আমাকে পাইয়া আহ্লাদিত হইল। রাজনন্দিনী তোমাকে এই সকল সামগ্রী উপহার দিয়াছেন এই বলিয়া, আমি সেই পেটিকাটি কান্তকের করে অর্পণ করিলাম। আর বলিলাম, তোমার জন্য রাজকন্যা অত্যন্ত কাতর হইয়াছেন, পঞ্চসর নিরন্তর তাঁহাকে শর প্রহারে জর্জ্জরিত করিতেছেন। এইরূপ নানা বচনোপন্যাসে অল্পবুদ্ধি কান্তককে অল্পদিন

মধ্যেই একেবারে উন্মত্ত ও কর্ত্তব্যাহিতাহিতশূন্য করিয়া তুলিলাম। এক দিন নির্জ্জনে তাহাকে বলিলাম, আর্য্য, আমার প্রতিবেশী সামুদ্রিক-শাস্ত্রবেত্তা এক দৈবজ্ঞ বলিয়াছেন "সামুদ্রিক শাস্ত্রে যে সমস্ত রাজ-লক্ষণ নির্দ্দিষ্ট আছে, কান্তকের আকারে তৎসমুদায় লক্ষিত হইতেছে। মনে হয় এই চম্পানগরীর আধিপত্য কান্তকের হস্তগত হইবে"। এক্ষণে সে কথা আমার যথার্থ মনে হইতেছে। তাহা না হইলে এই পৃথিবীতে কত শত রূপবান্ রাজপুত্র আছেন. তাহাদিগকে অবহেলা করিয়া রাজ-[illegible] তোমার প্রতি কেন এত অনুরক্ত হইলেন? এক্ষণে যাহাতে [illegible] সহ তাহার মিলন হয়, তাহার কোন সদুপায় করা বিধেয়। তোমাদের মিলন হইলে, জানিতে পারিয়া রাজা যদি ক্রুদ্ধও হন, তাহা হইলে তোমার বিরহে কন্যার জীবন নাশ আশঙ্কা করিয়া কখনও তোমার প্রাণদণ্ড করিবেন না, প্রত্যুত তোমার হস্তেই সমস্ত সাম্রাজ্যের ভার সমর্পণ করিবেন। তোমার কন্যা পুরে প্রবেশ করিবার আমি এক পরামর্শ বলিতেছি। এই কারাগারের পশ্চাৎ দিকেই অন্তঃপুর-প্রত্যন্তস্থ উপবন। কোন নিপুণ খনকদ্বারা কারাগৃহ হইতে উপবন পর্য্যন্ত সন্ধি খনন করাও সেই সন্ধি-পথে তুমি তথায় উপস্থিত হইতে পারিলে আর কোন ভাবিবার বিষয় নাই। রাজতনয়ার পরিচারিকা-গণ সকলেই তাঁহার অনুরক্ত, তাহারা কখনও এই গোপ্যবিষয় প্রকাশ করিবে না। আমার এই কথা শুনিয়া কান্তক বলিল, সাধু ভদ্রে, সাধু, তুমি ভাল পরামর্শ বলিয়াছ। এই কারাগারে একজন তস্কর আছে, সে সগরসন্তানদিগের মত খনন কার্য্যে নিপুণ, যদি তাহাকে বশ করিতে পারা যায়, তাহা হইলে এ কার্য্য সম্পন্ন হইতে পারে। আমি জিজ্ঞা-সিলাম কে সে তস্কর, কেনই তাহাকে বশ করিতে পারা যাইবে না। কান্তক বলিল, যে ধনমিত্রের ভস্ত্রারত্ন চুরি করিয়াছে, এই বলিয়া তোমাকেই নির্দ্দেশ করিল। আমি বলিলাম, এ ত সহজ উপায়, তাহাকে কারা-মোচনের লোভ দেখাইয়া, সন্ধি-খনন করিয়া লও। সন্ধি-খনন হইলে, পুনর্ব্বার তাহাকে বন্ধন করিয়া, তুমি রাজার নিকট গিয়া নিবেদন কর, মহারাজ, সেই তস্কর

কোন ক্রমে তস্করত্ব প্রত্যাহার করিল না। রাজা এই কথা শুনিয়া তাহার প্রাণদণ্ড করিবেন। তাহা হইলে এই ব্যাপার আর প্রচার হইবারও সম্ভাবনা থাকিবে না। কান্তক হৃষ্টমনে এই পরামর্শ স্থির করিয়াছে। এক্ষণে তোমার প্রলোভনের নিমিত্ত প্রেরণ করিয়াছে। শৃগালিকা এই সমস্ত বিবরণ কহিয়া অবশেষে বলিল, আমি এইপর্য্যন্ত করিয়াছি এক্ষণে যাহা কর্ত্তব্য, কর। দেব, এই সমস্ত শুনিয়া আমি শৃগালিকার প্রতি পরম প্রীত হইলাম, বলিলাম শৃগালিকে ধন্য তুমি, আমি তোমাকে যাহা করিতে বলিয়াছিলাম, তুমি তদপেক্ষা অ... বা... য়াছ, যাহা হউক, এক্ষণে কান্তককে আমার নিকটে আনার... তারপর কান্তক আমার নিকট আসিয়া, আমাকে কারা হইতে ... করিয়া দিবে শপথপূর্ব্বক প্রতিজ্ঞা করিল। আমিও বলিলাম, এতথ গোপনীয় ব্যাপার আমি কখনও প্রকাশ করিব না। তাহা শুনি কথ কান্তক আমার নিগড়বন্ধন খুলিয়া দিল। আমি কারাগারের এক অন্ধতাম কার গৃহের ভিত্তিকোণ হইতে আরম্ভ করিয়া উপবনপর্য্যন্ত, সর্পমুখাকৃতি এক প্রশস্ত সুরঙ্গ প্রস্তুত করিলাম। মনে মনে চিন্তা করিলাম ... আমার প্রাণবিনাশ করিবার ইচ্ছা করিয়াই বন্ধনমোচনের প্রতি শ্রুত হইয়াছে। অতএব সে আততায়ী, আততায়ীকে বিনাশ করিলে বিশেষ পাপ হইতে পারে না। বিশেষত তাহাকে বিনাশ না করিলে, আপন প্রাণরক্ষারও উপায়ান্তর নাই।" আমি সন্ধি খনন করিয়া কারাগৃহে প্রত্যাগত হইলাম। কান্তক আমাকে পুনর্ব্বার বদ্ধ করিবার উপক্রম করিলে আমি তাহাকে বলপূর্ব্বক ভূমিপৃষ্ঠে ফেলিয়া, তাহারই খড়্গাঘাতে তাহার মস্তক দ্বিখণ্ডিত করিলাম। তারপর শৃগালিকাকে বলিলাম, ভদ্রে, তুমি রাজকন্যার অন্তঃপুরের সমস্ত বৃত্তান্ত অবগত আছ, আমাকে বলিয়া দাও, তথায় একবার যাইবার ইচ্ছা হইতেছে। শৃগালিকা আমার সমক্ষে অন্তঃপুরের সমস্ত বৃত্তান্ত অবিকল বর্ণন করিল আমি নিশীথ সময়ে প্রবেশ করিয়া দেখিলাম, অন্তঃপুর নানাবিধ আলোকে আলোকিত হইয়াছে। পরিজনগণ অচেতনপ্রায় নিদ্রিত রহিয়াছে। আশ্চর্য্য পর্য্যঙ্কে অপূর্ব্ব শয্যায় রাজদুহিতা এক পার্শ্বে নিদ্রা যাইতেছেন। তাঁহার মনোহর উরুদ্বয়

মধ্যেই একেবারে উন্মত্ত ও কর্ত্তব্যাহিতাহিতশূন্য করিয়া তুলিলাম। এক দিন নির্জ্জনে তাহাকে বলিলাম, আর্য্য, আমার প্রতিবেশী সামুদ্রিক-শাস্ত্রবেত্তা এক দৈবজ্ঞ বলিয়াছেন "সামুদ্রিক শাস্ত্রে যে সমস্ত রাজ-লক্ষণ নির্দ্দিষ্ট আছে, কান্তকের আকারে তৎসমুদায় লক্ষিত হইতেছে। মনে হয় এই চম্পানগরীর আধিপত্য কান্তকের হস্তগত হইবে"। এক্ষণে সে কথা আমার যথার্থ মনে হইতেছে। তাহা না হইলে এই পৃথিবীতে কত শত রূপবান্ রাজপুত্র আছেন. তাহাদিগকে অবহেলা করিয়া রাজ-নন্দিনী তোমার প্রতি কেন এত অনুরক্ত হইলেন? এক্ষণে যাহাতে তোমার সহ তাহার মিলন হয়, তাহার কোন সদুপায় করা বিধেয়। তোমাদের মিলন হইলে, জানিতে পারিয়া রাজা যদি ক্রুদ্ধও হন, তাহা হইলে তোমার বিরহে কন্যার জীবন নাশ আশঙ্কা করিয়া কখনও তোমার প্রাণদণ্ড করিবেন না, প্রত্যুত তোমার হস্তেই সমস্ত সাম্রাজ্যের ভার সমর্পণ করিবেন। তোমার কন্যা পুরে প্রবেশ করিবার আমি এক পরামর্শ বলিতেছি। এই কারাগারের পশ্চাৎ দিকেই অন্তঃপুর-প্রত্যন্তের উপবন। কোন নিপুণ খনকদ্বারা কারাগৃহ হইতে উপবন পর্য্যন্ত সন্ধি খনন করাও সেই সন্ধি-পথে তুমি তথায় উপস্থিত হইতে পারিলে আর কোন ভাবিবার বিষয় নাই। রাজতনয়ার পরিচারিকা-গণ সকলেই তাহার অনুরক্ত, তাহারা কখনও এই গোপ্যবিষয় প্রকাশ করিবে না। আমার এই কথা শুনিয়া কান্তক বলিল, সাধু ভদ্রে, সাধু, তুমি ভাল পরামর্শ বলিয়াছ। এই কারাগারে একজন তস্কর আছে, সে সগরসন্তানদিগের মত খনন কার্য্যে নিপুণ, যদি তাহাকে বশ করিতে পারা যায়, তাহা হইলে এ কার্য্য সম্পন্ন হইতে পারে। আমি জিজ্ঞা-সিলাম কে সে তস্কর, কেনই তাহাকে বশ করিতে পারা যাইবে না কান্তক বলিল, যে ধনমিত্রের ভস্ত্রারত্ন চুরি করিয়াছে, এই বলিয়া তোমাকেই নির্দ্দেশ করিল। আমি বলিলাম, এ ত সহজ উপায়, তাহাকে কারা-মোচনের লোভ দেখাইয়া, সন্ধি-খনন করিয়া লও। সন্ধি-খনন হইলে, পুনর্ব্বার তাহাকে বন্ধন করিয়া, তুমি রাজার নিকট গিয়া নিবেদন কর, মহারাজ, সেই তস্কর

কোন ক্রমে ভেম্বারত্ন প্রত্যাহার স্ফুরিল না। রাজা এই কথা শুনিয়া তাহার প্রাণদণ্ড করিবেন। তাহা হইলে এই ব্যাপার আর প্রচার হইবারও সম্ভাবনা থাকিবে না। কান্তক হৃষ্টমনে এই পরামর্শ স্থির করিয়াছে। এক্ষণে তোমার প্রলোভনের নিমিত্ত প্রেরণ করিয়াছে। শৃগালিকা এই সমস্ত বিবরণ কহিয়া অবশেষে বলিল, আমি এইপর্য্যন্ত করিয়াছি এক্ষণে যাহা কর্ত্তব্য, কর। দেব, এই সমস্ত শুনিয়া আমি শৃগালিকার প্রতি পরম প্রীত হইলাম, বলিলাম শৃগালিকে ধন্য তুমি, আমি তোমাকে যাহা করিতে বলিয়াছিলাম, তুমি তদপেক্ষা ব[illegible] বা[illegible] য়াছ, যাহা হউক, এক্ষণে কান্তককে আমার নিকটে আনার[illegible] তারপর কান্তক আমার নিকট আসিয়া, আমাকে কারা হইতে [illegible] করিয়া দিবে শপথপূর্ব্বক প্রতিজ্ঞা করিল। আমিও বলিলাম, এতথ গোপনীয় ব্যাপার আমি কখনও প্রকাশ করিব না। তাহা শুনি[illegible] কথ কান্তক আমার নিগড়বন্ধন খুলিয়া দিল। আমি কারাগারের এক অন্ধকার গৃহের ভিত্তিকোণ হইতে আরম্ভ করিয়া উপবনপর্য্যন্ত, সর্পমুখাকৃতি এক প্রশস্ত সুরঙ্গ প্রস্তুত করিলাম। মনে মনে চিন্তা করিলাম[illegible] ক আমার প্রাণবিনাশ করিবার ইচ্ছা করিয়াই বন্ধনমোচনের প্রতি প্রবৃত্ত হইয়াছে। অতএব সে আততায়ী, আততায়ীকে বিনাশ করিলে বিশেষ পাপ হইতে পারে না। বিশেষত তাহাকে বিনাশ না করিলে, আপন প্রাণরক্ষারও উপায়ান্তর নাই।” আমি সন্ধি খনন করিয়া কারাগৃহে প্রত্যাগত হইলাম। কান্তক আমাকে পুনর্ব্বার বদ্ধ করিবার উপক্রম করিলে আমি তাহাকে বলপূর্ব্বক ভূমিপৃষ্ঠে ফেলিয়া, তাহারই খড়্গাঘাতে তাহার মস্তক দ্বিখণ্ডিত করিলাম। তারপর শৃগালিকাকে বলিলাম, ভদ্রে, তুমি রাজকন্যার অন্তঃপুরের সমস্ত বৃত্তান্ত অবগত আছ, আমাকে বলিয়া দাও, তথায় একবার যাইবার ইচ্ছা হইতেছে। শৃগালিকা আমার সমক্ষে অন্তঃপুরের সমস্ত বৃত্তান্ত অবিকল বর্ণন করিল আমি নিশীথ সময়ে প্রবেশ করিয়া দেখিলাম, অন্তঃপুর নানাবিধ আলোকে আলোকিত হইয়াছে। পরিজনগণ অচেতনপ্রায় নিমুপ্ত রহিয়াছে। আশ্চর্য্য পর্য্যঙ্কে অপূর্ব্ব শয্যায় রাজদুহিতা এক পার্শ্বে নিদ্রা যাইতেছেন। তাঁহার মনোহর উরুদ্বয়

পরস্পর সংলগ্ন রহিয়াছে। নিতম্বদেশে একখানি হস্ত শিথিলভাবে পতিত, অবিরত নিশ্বাস প্রশ্বাস হেতু উন্নত বক্ষঃস্থল ঈষৎ কম্পিত হইতেছে। মুখপদ্মে অল্প অল্প ঘর্ম্মবিন্দু হইয়া মকরন্দশোভা ধারণ করিতেছে। সুকোমল শুভ্র শয্যাতলে রাজপুত্রীর শরীর অর্দ্ধনিমগ্ন হওয়াতে বোধ হইতে লাগিল, যেন শরৎকালীন মেঘ মধ্যে স্থির সৌদামিনী শোভা পাইতেছে। আমি সেই আশ্চর্য্য-সৌন্দর্য্য-দর্শনে বিমুগ্ধ হইলাম। মনে করিয়াছিলাম রাজকন্যার গৃহ হইতে কোন অমূল্য রত্ন হরণ করিয়া [illegible] কিন্তু আমি কি হরণ করিব, তিনিই আমার চিত্ত হরণ করিয়া [illegible] তখন কি করি কিছুই স্থির করিতে না পারিয়া অল্পক্ষণ স্তব্ধ [illegible]া রহিলাম। মনে মনে তর্ক করিতে লাগিলাম, যদি এই মনোহারিণীকে [illegible] পাই, পঞ্চশর আমার প্রাণবিনাশ করিবেন। যদি হঠাৎ অঙ্গ স্পর্শ করি, [illegible]ই বালা এখনই আর্ত্তরব করিয়া উঠিবেক, তাহা হইলে মনোরথসিদ্ধি, [illegible]রর কথা প্রাণবিনাশেরও সম্ভাবনা। আমি এইরূপ চিন্তা করিতেছি, হঠাৎ দেখিতে পাইলাম গৃহের এক পার্শ্বে একখানি চিত্র-ফলক ও চিত্র কর্ম্ম-স[illegible]ও এবং কতকগুলি তূলিকা রহিয়াছে। সেই ফলক লইয়া সেই খানে [illegible]ই, এইরূপ একটি ছবি আঁকিলাম যে, রাজকন্যা শয়ন করিয়া রহিয়াছেন, আমি তাঁহার চরণপ্রান্তে বদ্ধাঞ্জলি দণ্ডায়মান রহিয়াছি পশ্চাৎ আপন অঙ্গুরীয়কের সহ রাজকন্যার অঙ্গুরীয়ক পরিবর্ত্ত করিয়া নির্গত হইলাম, এবং সুরঙ্গ মধ্য দিয়া একবারে কারাগৃহে আসিয়া উপস্থিত হইলাম। সিংহঘোষ নামে এক প্রধান নাগরিক পুরুষ কোন অপরাধে ঐ করাগৃহে বহুদিনাবধি বদ্ধ ছিলেন। তাঁহার সহিত আমার অতিশয় সৌহৃদ্য হইয়াছিল। এক্ষণে তাঁহাকে বলিলাম, মিত্র আমি কান্তককে বিনাশ করিয়াছি, তুমি এই কথা রাজার শ্রবণগোচর করিয়া যদি কোনরূপে মুক্ত হইতে পার, তবে চেষ্টা কর। আমি সিংহঘোষকে এই পরামর্শ দিয়া শৃগালিকার সহ সেই রাত্রেই কারাগৃহ হইতে পলায়ন করিলাম। রাজপথে উপস্থিত হইয়াই হঠাৎ কতগুলি রক্ষিপুরুষের সমক্ষে পতিত হইলাম। তখন মনে করিলাম, আমি এক্ষণে অতিবেগে দৌড়িয়া অক্লেশেই পলাইতে পারি, কিন্তু তাহা হইলে শৃগালিকা বিপদে

পতিত হইবে। এইরূপ চিন্তা করিয়া দ্রুতপদে রক্ষিকবর্গের নিকট উপস্থিত হইলাম এবং প্রমত্তের ন্যায় অঙ্গভঙ্গী করিয়া বলিলাম, যদি আমি চোর হই, আমাকেই বন্ধন কর, এই বৃদ্ধাকে বদ্ধ করিবার আবশ্যক নাই। চতুরা শৃগালিকা আমার এই বচন-শ্রবণে ও আকার-প্রকার-দর্শনে আমার অভিপ্রায় বুঝিতে পারিয়া, সজলনয়নে রক্ষিকগণকে বলিল, আমার এই তনয় বায়ুগ্রস্ত হওয়ায় বহুদিন বন্ধনপূর্ব্বক চিকিৎসা করিয়া আরাম করিয়াছিলাম। কল্য ইহাকে প্রকৃতিস্থ মনে করিয়া মুক্ত করিয়াছি। অদ্য অর্দ্ধরাত্রে আবার উন্মত্ত হইয়া নানা অসম্বদ্ধ বা[illegible] বলিতে পলায়ন করিতেছিল। আমি স্ত্রীলোক, কি করি, ইহার [illegible] যাইতেছি যদি তোমারা অনুগ্রহ করিয়া ইহাকে ধরিয়া দাও তবে [illegible] উপকৃত হই। এই বলিয়া শৃগালিকা যখন ক্রন্দন করিতে লাগিল, তখ[ন] আমি বলিলাম, বৃদ্ধে, পবন দেবকে কে বদ্ধ করিতে পারে? কাক কখ[ন] পক্ষিশত্রুশৌণ্ডেয়কে নিগ্রহ করিতে পারে না। এই বলিয়া [দৌ]ড়িলাম রক্ষিপুরুষেরা শৃগালিকাকে বলিল, বৃদ্ধে, তুমিই উন্মত্ত, যেহেতু প্রমত্তকে মুক্ত করিয়া দিয়াছ, কে তোমার পাগলকে এখন ধরিয়া দিবে [illegible]য়া তিরস্কার করিতে লাগিল। শৃগালিকাও রোদন করিতে করি[তে আমা]র পিছু পিছু দৌড়িয়া আসিতে লাগিল। আমি রাগমঞ্জরীর গৃহে উপস্থি[ত] হইয়া বিরহ বিধুরা প্রিয়তমাকে নানাবিধ আশ্বাস দান করিয়া অবশিষ্ট রাত্রি সুখে যাপন করিলাম। প্রভাতে ধনমিত্রের সহ একত্রিত হইলাম। আমি তারপর মরীচি মহর্ষি আশ্রয় পূর্ব্বের প্রভাব পাইয়াছেন জানিয়া তাঁহার নিকট উপস্থিত হইলাম। যেরূপে তোমার সহ সাক্ষাৎ হইবে তিনি তাহা বলিয়া দিলেন। এদিকে সিংহঘোষ কান্তকের মৃত্যু সমাচার রাজগোচর করিয়া বন্ধন হইতে মুক্তি পাইলেন। রাজা তাঁহাকে উপযুক্ত মনে করিয়া কান্তকের পদে নিযুক্ত করিলেন। সিংহঘোষের সহ আমার বন্ধুত্ব ছিল, এক্ষণে তাঁহার জ্ঞাতসারেই আমি সেই সুরঙ্গ পথে কন্যান্তঃপুরে আবার প্রবেশ করিলাম। ইতিপূর্ব্বে শৃগালিকা রাজকন্যার নিকট আমার রূপগুণের সবিশেষ পরিচয় প্রদান করায় তিনি আমার প্রতি নিতান্ত অনুরক্ত হইয়াছিলেন। আমি তাঁহার

সমক্ষে উপস্থিত হইলে, তিনি আমাকে চির-পরিচিতের ন্যায় সাতিশয় সংবর্দ্ধনা করিলেন। এইরূপে আমি প্রতিনিয়ত সুরঙ্গপথে তাঁহার সমীপে যাতায়াত করিতে লাগিলাম। সেই সময় চণ্ডবর্ম্মা, সিংহবর্ম্মার নিকট তাহার কন্যা বিবাহ করিবার বাসনায়, প্রার্থনা করিল। অঙ্গরাজ তাহার সেই প্রার্থনা পূর্ণ করিতে অস্বীকৃত হওয়ায় সে সাতিশয় ক্রুদ্ধ হইয়া সৈন্য সামন্ত সমভিব্যাহারে আসিয়া অঙ্গপুরী আক্রমণ করিল। তাহার উপদ্রব অঙ্গরাজের অসহ্য হইয়া উঠিল। যে সমস্ত রাজগণ তাঁহার সাহায্যের নিমিত্ত আসিতেছিলেন, তাঁহাদের অপেক্ষা না করিয়াই তিনি যুদ্ধে প্রবৃত্ত হইলেন। চণ্ডবর্ম্মা যুদ্ধে অঙ্গরাজকে পরাজিত করিয়া কারারুদ্ধ করিলেন। পরে কুমারী অম্বালিকাকে বলপূর্ব্বক আপন শিবিরে আনিয়া অধিককাল বিলম্ব না করিয়া সেই দিনই রাত্রিশেষে বিবাহ করিবেন, স্থির করিলেন। আমি তখন ধনমিত্রকে বলিলাম মিত্র, যে সকল বিদেশীয় রাজগণ অঙ্গরাজের সাহায্যের নিমিত্ত আসিতেছেন, তুমি তাঁহাদিগকে যথোচিত সংবর্দ্ধনা করিয়া আন। আসিয়াই দেখিতে পাইবে চণ্ডবর্ম্মার শিরশ্ছেদ করা হইয়াছে। মিত্রকে এই বলিয়া আমি চণ্ডবর্ম্মার শিবিরে গমন করিলাম। দেখিলাম তথায় নানা উৎসব হইতেছে। শিবিরের সকল দ্বারই মুক্ত রহিয়াছে। বিবাহদর্শনাভিলাষী নানাজাতীয় লোক যাতায়ত করিতেছে। আমি তখন কতকগুলি স্তুতিপাঠকের সহ বিবাহাঙ্গনে প্রবেশ করিলাম। তখন চণ্ডবর্ম্মা অনল সমক্ষে অম্বালিকার পাণিগ্রহণার্থ উপবিষ্ট হইয়াছিলেন। কন্যার করগ্রহণার্থ যেমন হস্ত বিস্তার করিলেন অমনি বলপূর্ব্বক তাহার হস্ত ধরিয়া আকর্ষণ করিলাম, এবং তখনই ছুরিকাঘাতে বক্ষঃ বিদীর্ণ করিয়া ফেলিলাম। পরক্ষণেই তাহার সেনাগণ আক্রমণ করিল। আমি অবলীলাক্রমে তাহাদিগকে শমনভবনে প্রেরণ করিলাম। পরে, ভয়বিকম্পিতা অম্বালিকাকে রাজার মন্দিরে আনিয়া নানাবিধ আশ্বাসবাক্যে সান্ত্বনা করিতেছি, এমন সময় তোমার মধুর গম্ভীর স্বরশ্রবণগোচর হইল। রাজবাহন অপহারবর্ম্মার এই আশ্চর্য্য বিবরণ শুনিয়া ঈষৎ হাস্য করিলেন। পরে উপহারবর্ম্মাকে তাঁহার আত্ম বিবরণ বলিতে নির্দেশ করিলেন। সে একটু হাসিয়া প্রণাম করিয়া বলিতে আরম্ভ করিল।

ইতি অপহারবর্ম্মচরিত সমাপ্ত।

